স্বাদু শব্দ। ( সুমিষ্ট )

১মা—স্বাদু স্বাদুনী স্বাদূনি ২য়া—স্বাদু স্বাদুনী স্বাদূনি। ৩য়া—স্বাদুনা স্বাদুভ্যাম্ স্বাদুভিঃ। ৪র্থী—স্বাদুনে-স্বাদবে, স্বাদুভ্যাম্ স্বাদুভ্যঃ। ৫মী—স্বাদুনঃ-স্বাদোঃ, স্বাদুভ্যাম্ স্বাদুভ্যঃ। ৬ষ্ঠী স্বাদুনঃ-স্বাদোঃ, স্বাদুনোঃ-স্বাদ্বোঃ, স্বাদূনাম্। ৭মী—স্বাদুনি-স্বাদৌ, স্বাদুনোঃ-স্বাদ্বোঃ, স্বাদুষু। হে স্বাদো স্বাদু।

সমুদয় বিশেষণ হ্রস্ব উকারান্ত ক্লীব লিঙ্গ শব্দের রূপ স্বাদু শব্দের ন্যায়।

ধাতৃ শব্দ ( ধারণ কর্ত্তৃ, পালনকর্ত্তৃ )

১মা—ধাতৃ ধাতৃণী ধাতৄণি। ২য়া ধাতৃ ধাতৃণী ধাতৄণি। ৩য়া—ধাতৃণা ধাত্রা, ধাতৃভ্যাম্ ধাতৃভিঃ। ৪র্থী—ধাতৃণে-ধাত্রে, ধাতৃভ্যাম্ ধাতৃভ্যঃ। ৫মী—ধাতৃণঃ-ধাতুঃ, ধাতৃভ্যাম্ ধাতৃভ্যঃ। ৬ষ্ঠী—ধাতৃণঃ-ধাতুঃ, ধাতৃণোঃধাত্রোঃ, ধাতৄণাম্। ৭মী—ধাতৃণি-ধাতরি, ধাতৃণোঃ-ধাত্রোঃ, ধাতৃষু। হে ধাতঃ ধাতৃ। কর্ত্তৃ প্রভৃতি সমুদয় হ্রস্ব ঋকারান্ত বিশেষণ ক্লীবলিঙ্গ শব্দের রূপ ধাতৃ শব্দের তুল্য।

( সর্ব্বনাম শব্দ। )

১৩২। সর্ব্বাদীনি সর্ব্বনামানি। ১ ১। ২৭।

সর্ব্ব প্রভৃতির সর্ব্বনাম সংজ্ঞা হয়। সর্ব্বাদি যথা—সর্ব্ব বিশ্ব উভ উভয় অন্য অন্যতর ইতর কতর কতম। ত্ব, নেম, সম, সিম, পূর্ব্ব, পর, অবর, দক্ষিণ, উত্তর, অপর, অধর। জ্ঞাতি এবং ধন ভিন্ন অর্থে স্ব শব্দ সর্ব্বনাম। বহির্যোগ ( বাহ্য ) এবং উপসংব্যান ( পরিধানীয় ) অর্থে অন্তর শব্দ সর্ব্বনাম। সংজ্ঞা বুঝাইলে সর্ব্বাদি শব্দের সর্ব্বনামত্ব থাকেনা। উভ শব্দ নিত্য দ্বিবচনান্ত। উভয় শব্দ অদ্বিবচনান্ত।

ত্যদাদি—ত্যদ্ তদ্ যদ্ এতদ্ ইদম্ অদস্ কিম্ এক দ্বি যুষ্মদ্ অস্মদ্ ভবৎ। প্রথম, চরম, তয়প্রত্যয়ান্ত অল্প অর্দ্ধ কতিপয় ও নেম শব্দেরও

কেবল জস্ নিমিত্তক সর্ব্বনাম সংজ্ঞা হয়। ঙিদ্বিভক্তিতে তীয়প্রত্যয়ান্ত শব্দের বিকল্পে সর্ব্বনামত্ব হয়।

১৩৩। জসঃশী। ৭। ১৭।

সর্ব্বনাম্নঃ পরস্য জসঃ শী ভবতি।

অকারান্ত সর্ব্বনাম শব্দের পরবর্ত্তী জস্ স্থানে শী (ঈ) হয়। সর্ব্বে বিশ্বে।

১৩৪। সর্ব্বনাম্নঃ স্মৈ। ৭। ১। ১৪।

অদন্তাৎ সর্ব্বনাম্নঃ পরস্য ঙেঃ স্মৈ স্যাৎ।

অকারান্ত সর্ব্বনাম শব্দের পরস্থিত ঙে স্থানে স্মৈ হয়। সর্ব্বস্মৈ বিশ্বস্মৈ।

১৩৫। ঙসিঙ্যোঃ স্মাৎ স্মিনৌ। ৭। ১। ১৫।

তস্মাৎ পরয়োঃ ঙসি ঙ্যোঃ স্মাৎস্মিনৌ ভবতঃ।

অকারান্ত সর্ব্বনামের পরস্থিত ঙসি স্থানে স্মাৎ এবং ঙি স্থানে স্মিন্ হয়। সর্ব্বস্মাৎ সর্ব্বস্মিন্।

১৩৬। পূর্ব্বাদিভ্যো নবভ্যো বা। ৭। ১। ১৬।

পূর্ব্ব প্রভৃতি নয়টি শব্দের শী, স্মাৎ ও স্মিন্ বিকল্পে হয়। পূর্ব্বে পূর্ব্বাঃ, পূর্ব্বস্মাৎ-পূর্ব্বাৎ, পূর্ব্বস্মিন্-পূর্ব্বে।

১৩৭। আমি সর্ব্বনাম্নঃ সুট্। ৭। ১ ৫২।

আমি পরে সর্ব্বনাম শব্দাৎ সুট্ স্যাৎ।

আম্ পরে থাকিলে সর্ব্বনাম শব্দের পরে সুট্ (স্) হয়। সর্ব্বেষাম্ সর্ব্বাসাম্।

১৩৮। ন বহুব্রীহৌ। ১। ১। ২৯।

বহুব্রীহি সমাসে সর্ব্বনাম চিহ্নিত কার্য্যং ন ভবতি।

বহুব্রীহি সমাস স্থলে সর্ব্বনাম সম্বন্ধীয় কার্য্য হয়না। প্রিয়ঃ সর্ব্বো যস্য ইতি প্রিয়সর্ব্বায়।

১৩৯। তৃতীয়া সমাসেচ। ১। ১ ৩০।

তৃতীয়া তৎপুরুষ সমাসস্থলেও সর্ব্বনাম চিহ্নিত কার্য্য হয়না। মাসেন পূর্ব্বঃ, তস্মৈ মাসপূর্ব্বায়। ব্যাসবাক্যেও হয়না মাসেনপূর্ব্বায়। স্মৈ হইলনা।

১৪০। দ্বন্দ্বে চ। ১। ১। ৩১।

দ্বন্দ্ব সমাসেও সর্ব্বনাম কার্য্য হয় না। পূর্ব্বপরাবরাণাম্। সুট্ হইলনা।

১৪১। বিভাষাজসি। ১। ১। ৩২।

দ্বন্দ্ব সমাসে জস্ স্থানে বিকল্পে শী হয়। বর্ণাশ্রমেতরে- বর্ণা-শ্রমেতরাঃ।

( স্ত্রী লিঙ্গ। )

১৪২। সর্ব্বনাম্নঃ স্যাড্ ঢ্রস্বশ্চ। ৭। ৩। ১১৪।

আবন্তাৎ সর্ব্বনাম্নঃ ঙিতি স্যাট্ আপশ্চ হ্রস্বো ভবতি।

আকারান্ত সর্ব্বনাম শব্দের পরস্থিত ঙকারযুক্ত বিভক্তিতে স্যাট্ ( স্যা ) হয় এবং আকার হ্রস্ব হয়। সর্ব্বস্যৈ।

১৪৩। বিভাষা দ্বিতীয়া তৃতীয়াভ্যাম্। ৭। ৩। ১১৫।

আভ্যাং ঙিতি স্যাট্ আপশ্চ হ্রস্বো ভবতি বা।

দ্বিতীয়া ও তৃতীয়া শব্দের পরস্থিত ঙকারযুক্ত বিভক্তিতে বিকল্পে স্যা হয় এবং আকার হ্রস্ব হয়। দ্বিতীয়স্যৈ দ্বিতীয়ায়ৈ।

সর্ব্ব শব্দ পুংলিঙ্গ।

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| সর্ব্বঃ | সর্ব্বম্ | সর্ব্বেণ | সর্ব্বস্মৈ | সর্ব্বস্মাৎ | সর্ব্বস্য | সর্ব্বস্মিন্ |
| সর্ব্বৌ | সর্ব্বৌ | সর্ব্বাভ্যাম্ | সর্ব্বাভ্যাম্ | সর্ব্বাভ্যাম্ | সর্ব্বয়োঃ | সর্ব্বয়োঃ |
| সর্ব্বে | সর্ব্বান্ | সর্ব্বৈঃ | সর্ব্বেভ্যঃ | সর্ব্বেভ্যঃ | সর্ব্বেষাম্ | সর্ব্বেষু |

হে সর্ব্ব।

ক্লীব লিঙ্গ।

প্রথমা দ্বিতীয়া ভিন্ন বিভক্তিতে পুংলিঙ্গবৎ রূপ।

১মা—সর্ব্বম্ সর্ব্বে সর্ব্বাণি। ২য়া—সর্ব্বম্ সর্ব্বে সর্ব্বাণি।

স্ত্রীলিঙ্গ।

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| সর্ব্বা | সর্ব্বাম্ | সর্ব্বয়া | সর্ব্বস্যৈ | সর্ব্বস্যাঃ | সর্ব্বস্যাঃ | সর্ব্বস্যাম্ |
| সর্ব্বে | সর্ব্বে | সর্ব্বাভ্যাম্ | সর্ব্বাভ্যাম্ | সর্ব্বাভ্যাম্ | সর্ব্বয়োঃ | সর্ব্বয়োঃ |
| সর্ব্বাঃ | সর্ব্বাঃ | সর্ব্বাভিঃ | সর্ব্বাভ্যঃ | সর্ব্বাভ্যঃ | সর্ব্বাসাম্ | সর্ব্বাসু |

হে সর্ব্বে।

দ্বিতীয় শব্দ।

পুংলিঙ্গ—৪র্থী দ্বিতীয়স্মৈ-দ্বিতীয়ায়। ৫মী—দ্বিতীয়স্মাৎ-দ্বিতীয়াৎ ৭মী—দ্বিতীয়স্মিন্-দ্বিতীয়ে।

স্ত্রীলিঙ্গ—৪র্থী—দ্বিতীয়স্যৈ দ্বিতীয়ায়ৈ। ৫মী—দ্বিতীয়স্যাঃ-দ্বিতীয়ায়াঃ। ৭মী—দ্বিতীয়স্যাম্-দ্বিতীয়ায়াম্।

অন্যান্য বিভক্তিতে সর্ব্ব শব্দবৎ।

১৪৪। অদ্ডতরাদিভ্যঃ পঞ্চভ্যঃ। ৭। ১। ২৫।

কতর কতম অন্য অন্যতর ও ইতর শব্দের ক্লীবলিঙ্গে প্রথমা দ্বিতীয়ার একবচনে অং হয়। কতরং কতমং অন্যং অন্যতরং ইতরং।

১৪৫। ত্যদাদীনামঃ॥ ৭। ২। ১০২।

ত্যদ্ তদ্ প্রভৃতির অন্ত বর্ণের স্থানে অ হয়। (অকারের পরে অকার থাকিলে পূর্ব্ব অকারের লোপ হয়)

যদ্ শব্দ।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | যঃ | যম্ | যেন | যস্মৈ | যস্মাৎ | যস্য | যস্মিন্ |
| দ্বি | যৌ | যৌ | যাভ্যাম্ | যাভ্যাম্ | যাভ্যাম্ | যয়োঃ | যয়োঃ |
| বহু | যে | যান্ | যৈঃ | যেভ্যঃ | যেভ্যঃ | যেষাম্ | যেষু। |

ক্লীব লিঙ্গ।

১মা-যৎ, যে, যানি। ২য়া-যৎ, যে, যানি। অন্যান্য বিভক্তিতে পুংবৎ।

স্ত্রীলিঙ্গ

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | যা | যাম্ | যয়া | যস্যৈ | যস্যাঃ | যস্যাঃ | যস্যাম্ |
| দ্বি | যে | যে | যাভ্যাম্ | যাভ্যাম্ | যাভ্যাম্ | যয়োঃ | যয়োঃ |
| বহু | যাঃ | যাঃ | যাভিঃ | যাভ্যঃ | যাভ্যঃ | যাসাম্ | যাসু |

১৪৬। তদোঃ সঃ সাবনন্ত্যয়োঃ। ৭।২।১০৬।

তদাদীনাং তদোঃ সঃ স্যাৎ সৌ।

সি পরে থাকিলে ত্যদাদি শব্দের ত ও দস্থানে স হয়। অন্তস্থিত হইলে হয়না। স্যঃ সঃ অসৌ এষঃ।

তদ্ শব্দ।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | সঃ | তম্ | তেন | তস্মৈ | তস্মাৎ | তস্য | তস্মিন্ |
| দ্বি | তৌ | তৌ | তাভ্যাম্ | তাভ্যাম্ | তাভ্যাম্ | তয়োঃ | তয়োঃ |
| বহু | তে | তান্ | তৈঃ | তেভ্যঃ | তেভ্যঃ | তেষাম্ | তেষু |

ক্লীব।

১মা তৎ, তে, তানি। ২য়া তৎ, তে, তানি। অন্যান্য বিভক্তিতে পুংলিঙ্গবৎ।

স্ত্রীলিঙ্গ।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | সা | তাম্ | তয়া | তস্যৈ | তস্যাঃ | তস্যাঃ | তস্যাম্ |
| দ্বি | তে | তে | তাভ্যাম্ | তাভ্যাম্ | তাভ্যাম্ | তয়োঃ | তয়োঃ |
| বহু | তাঃ | তাঃ | তাভিঃ | তাভ্যঃ | তাভ্যঃ | তাসাম্ | তাসু |

এতদ্ শব্দের রূপ তদ্ শব্দের ন্যায়। কেবল পূর্ব্বে একটী 'এ' অতিরিক্ত। একারের পরবর্ত্তী স মূর্দ্ধন্য হইবে।

( কিম্ শব্দ )

১৪৭। কিমঃ কঃ। ৭ ২ । ১০৩।

বিভক্তৌ কিমঃ কঃ স্যাৎ।

বিভক্তি পরে থাকিলে কিম্ স্থানে ক হয়। ( সর্ব্বশব্দবৎ )।

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| কঃ | কম্ | কেন | কস্মৈ | কস্মাৎ | কস্য | কস্মিন্ |
| কৌ | কৌ | কাভ্যাম | কাভ্যাম্ | কাভ্যাম্ | কয়োঃ | কয়োঃ |
| কে | কান্ | কৈঃ | কেভ্যঃ | কেভ্যঃ | কেষাম্ | কেষু |

ক্লীবলিঙ্গ।

১মা কিম্ কে কানি। ২য়া কিম্ কে কানি।

স্ত্রীলিঙ্গ।

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| কা | কাম্ | কয়া | কস্যৈ | কস্যাঃ | কস্যাঃ | কস্যাম্ |
| কে | কে | কাভ্যাম্ | কাভ্যাম্ | কাভ্যাম্ | কয়োঃ | কয়োঃ |
| কাঃ | কাঃ | কাভিঃ | কাভ্যঃ | কাভ্যঃ | কাসাম্ | কাসু |

১৪৮। ইদোঽয় পুংসি। ৭।২। ১১১।

ইদমঃ ইদ্ ভাগস্য অয়্ স্যাৎ পুংসি সৌ।

সি পরে থাকিলে পুংলিঙ্গে ইদমের ইদ্ স্থানে অয়্ হয়।

( "ইদমো মো মঃ" এই সূত্রদ্বারা ম স্থানে অকারের অপবাদ ম হইবেই )

১৪৯। দশ্চ। ৭।২।১১২।

ইদমঃ দস্য মঃ স্যাৎ বিভক্তৌ।

বিভক্তি পরে থাকিলে ইদম্ শব্দের দ স্থানে ম হয়। ইমৌ ইমে।

১৫০। অন্ন্যাপ্যকঃ। ৭।২।১১২।

ইদমঃ ইদ্ ভাগস্য অন্ স্যাৎ আপি টৌসোশ্চ।

আপ্, টা এবং ওস্ পরে থাকিলে ইদমের ইদ্ স্থানে অন্ হয়। কিন্তু অক্ প্রত্যয়যুক্ত হইলে হয় না।

১৫১। হলি লোপঃ। ৭।২।১১৩।

ব্যঞ্জনাদি বিভক্তৌ ইদমঃ ইদ্‌ভাগস্য লোপো ভবতি।

ব্যঞ্জনাদি বিভক্তি পরে থাকিলে ইদমের ইদ্ ভাগের লোপ হয়। (পরে যথাসম্ভব আত্ব এত্ব হয়) ইদম্ ও অদস্ শব্দের ভিস্ স্থানে ঐস্ হয়না।

ইদম্ শব্দ পুংলিঙ্গ।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | অয়ম্ | ইমম্ | অনেন | অস্মৈ | অস্মাৎ | অস্য | অস্মিন্ |
| দ্বিব- | ইমৌ | ইমৌ | আভ্যাম্ | আভ্যাম্ | আভ্যাম্ | অনয়োঃ | অনয়োঃ |
| বহু- | ইমে | ইমান্ | এভিঃ | এভ্যঃ | এভ্যঃ | এষাম্ | এষু |

ক্লীবলিঙ্গ।

১মা ইদম্ ইমে ইমানি। ২য়া-ইদম্ ইমে ইমানি।

স্ত্রীলিঙ্গ।

১৫২। যঃ সৌ। ৭।২।১১০।

স্ত্রীলিঙ্গে সি পরে থাকিলে দ স্থানে য হয়।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব | ইয়ম্ | ইমাম্ | অনয়া | অস্যৈ | অস্যাঃ | অস্যাঃ | অস্যাম্ |
| দ্বি | ইমে | ইমে | আভ্যাম্ | আভ্যাম্ | আভ্যাম্ | অনয়োঃ | অনয়োঃ |
| বহু | ইমাঃ | ইমাঃ | আভিঃ | আভ্যঃ | আভ্যঃ | আসাম্ | আসু |

১৫৩। দ্বিতীয়া টৌঃস্বেনঃ। ২।৪।৩৪।

দ্বিতীয়া বিভক্তি টা এবং ওস্ পরে থাকিলে পুনরুক্তি অর্থে ইদম্ স্থানে এন হয়। যথা—অয়ং ব্যাকরণমধীতে, এনং সাহিত্যমধ্যাপয়।

১৫৪। অদস ঔঃ সুলোপশ্চ॥ ৭।২।১০৭।

অদসঃ অন্তস্য ঔকারঃ স্যাৎ—সুলোপশ্চ।

অদস্ শব্দের অন্ত অকার স্থানে ঔ হয় এবং সি লোপ হয়। (দ স্থানে স) অসৌ।

১৫৫। অদসোঽসের্দ্দাদুদোমঃ। ৮।২।৮০।

অসান্তস্য অদসঃ দাৎ পরস্য উদূতৌস্তঃ দস্যমশ্চ ভবতি।

অদস্ শব্দের স স্থানে অ হইলে দকারের পরে উবর্ণ (হ্রস্ব স্থানে উ, দীর্ঘ বর্ণ স্থানে ঊ) হয় এবং দ স্থানে ম হয়। যে যে স্থানে আত্ব বা এত্ব হয় ঐ সকল পদে দীর্ঘঊ হইবে।

১৫৬। এতঈদ্বহুবচনে॥ ৮।২।৮১।

বহুবচনে অদসঃ দাৎ পরস্য এতঃ ঈৎ স্যাৎ দস্যমশ্চ।

বহুবচনে অদসের দকারের পরবর্ত্তী এ স্থানে ঈ হয় এবং দ স্থানে ম হয়।

অদস্ শব্দ পুংলিঙ্গ।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | অসৌ | অমুম্ | অমুনা | অমুষ্মৈ | অমুষ্মাৎ | অমুষ্য | অমুষ্মিন্ |
| দ্বি- | অমূ | অমূ | অমূভ্যাম্ | অমূভ্যাম্ | অমূভ্যাম্ | অমুয়োঃ | অমুয়োঃ |
| বহু- | অমী | অমূন্ | অমীভিঃ | অমীভ্যঃ | অমীভ্যঃ | অমীষাম্ | অমীষু |

ক্লীবলিঙ্গ।

১মা অদঃ, অমূ, অমূনি। ২য়া অদঃ অমূ অমূনি। অন্যৎ সর্ব্বম্ পুম্বৎ।

স্ত্রীলিঙ্গ।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | অসৌ | অমুম্ | অমুয়া | অমুষ্যৈ | অমুষ্যাঃ | অমুষ্যাঃ | অমুষ্যাম্ |
| দ্বি- | অমূ | অমূ | অমূভ্যাম্ | অমূভ্যাম্ | অমূভ্যাম্ | অমুয়োঃ | অমুয়োঃ |
| বহু- | অমূঃ | অমূঃ | অমূভিঃ | অমূভ্যঃ | অমূভ্যঃ | অমূষাম্ | অমূষু |

১৫৭। যুষ্মদস্মদোঃ ষষ্ঠী চতুর্থী দ্বিতীয়াস্থয়োর্ব্বান্নাবৌ ৮।১।২০।

পদাৎপরয়োঃ যুষ্মদস্মদোঃ ষষ্ঠ্যাদীনাং দ্বিত্বে বাংনৌ ভবতো বা।

পদের পরবর্ত্তী যুষ্মদ্ ও অস্মদ্ শব্দের ষষ্ঠী চতুর্থী ও দ্বিতীয়ার দ্বিবচন নিষ্পন্ন পদ স্থানে বিকল্পে যথাক্রমে বাং ও নৌ হয়।

১৫৮। বহুবচনস্য বস্নসৌ ।৮।১।২১।

উক্ত রূপয়োঃ পদয়োঃ বহুবচনে বস্নসৌ বা ভবতঃ।

ষষ্ঠী চতুর্থী ও দ্বিতীয়ার বহুবচননিষ্পন্ন পদ স্থানে বিকল্পে বস্ ও নস্ হয়।

১৫৯। তেময়াবেকবচনস্য ॥ ৮।১।২২।

উক্তরূপয়োঃ এতয়োঃ বা তে মে ভবতঃ।

ষষ্ঠ্যাদির একবচনে বিকল্পে তে এবং মে হয়।

১৬০। ত্বামৌ দ্বিতীয়ায়াঃ ॥ ৮।১।২৩।

দ্বিতীয়ৈকবচনান্তয়োঃ যুষ্মদস্মদোঃ ত্বা মা এতৌ ভবতঃ।

দ্বিতীয়ার এক বচনে যুষ্মদ স্থানে বিকল্পে ত্বা এবং অস্মদ্ স্থানে মা হয়। কোন একটী পদের পরে না হইলে বাং নৌ বস্ নস্ তে মে, ত্বা মা আদেশ হয় না। চ এই অব্যয়ের সহিত যোগ থাকিলেও পূর্ব্বোক্ত আদেশগুলি হয় না।

১৬১। ঙে প্রথময়োরম্। ৭।২।২৮।

ঙে এবং প্রথমা দ্বিতীয়া স্থানে অম্ হয়।

১৬২। ত্বাহৌ সৌ॥ ৭। ২। ৯৪।

সি পরে থাকিলে যুষ্মদ্ স্থানে ত্ব অস্মদ্ স্থানে অহ হয়। ত্বং অহম্।
( অমি পূর্ব্বঃ )

১৬৩। শেষে লোপঃ। ৭। ২। ৯০।

দলোপ হয়।

১৬৪। যুবাবৌ দ্বিবচনে॥ ৭। ২। ৯২।

দ্বিবচনে যুষ্মদস্মদোঃ যুবাবৌ ভবতঃ।

দ্বিবচনে যুষ্মদ্ স্থানে যুব এবং অস্মদ্ স্থানে আব হয়। যুবাম্ আবাম্।

১৬৫। প্রথমাযাশ্চ দ্বিবচনে ভাষায়াম্। ৭। ২। ৮৮।

যুষ্মদাদি শব্দের পরবর্ত্তী প্রথমা দ্বিতীয়ার অম্ স্থানে আম্ হয়। ত্বাং মাং যুবাং আবাম্।

১৬৬। যূয়বয়ৌ জসি। ৭। ২। ৯৩।

জস্ বিভক্তিতে যুষ্মদ স্থানে যূয় এবং অস্মদ স্থানে বয় হয়।

১৬৭। ত্বমাবেক বচনে॥ ৭। ২। ৯৩।

একবচনে যুষ্মদ্ স্থানে ত্ব, অস্মদ্ স্থানে ম্ হয়। ত্বাং মাম্।

১৬৮। শসোনঃ। ৭। ১। ২৯।

যুষ্মদাদি শব্দের পরবর্ত্তী শসের স্থানে ন্ হয়। যুষ্মান্ অস্মান্।

১৬৯। যোঽচি। ৭।২। ৯৩।

বিভক্তির স্বরবর্ণ পরে থাকিলে যুষ্মদাদির অন্তে য হয়। ত্বয়া ময়া ত্বয়ি যুবয়োঃ।

১৭০। যুষ্মদস্মদোরনাদেশে॥ ৭। ১। ৮৬।

ব্যঞ্জনাদি বিভক্তি পরে থাকিলে যুষ্মদাদির অন্তে আ হয়। যুবাভ্যাম্ আবাভ্যাম্।

১৭১। তুভ্য মহ্যৌ ঙযি॥ ৭।২।৯৫।

ঙে বিভক্তিতে যুষ্মদ্ স্থানে তুভ্য অস্মদ্ স্থানে মহ্য হয়।
তুভ্যং মহ্যম্।

১৭২। ভ্যসোভ্যম্॥ ৭।১।৩০।

যুষ্মদাদির পরস্থিত ভ্যস্ স্থানে ভ্যম্ হয়। যুষ্মভ্যম্ অস্মভ্যম্।

১৭৩। পঞ্চম্যা অৎ। ৭।১।৩১।

পঞ্চমীর ভ্যস্ স্থানে অৎ হয়। যুষ্মৎ অস্মৎ।

১৭৪। একবচনস্যচ। ৭।১।৩২।

পঞ্চমীর এক বচন স্থানেও অৎ হয়। ত্বৎ মৎ।

১৭৫। তব মমৌ ঙসি। ৭।২।৯৬।

ঙস্ বিভক্তির সহিত যুষ্মদ্ স্থানে তব এবং অস্মদ্ স্থানে মম হয়।

১৭৬। সাম আকম্॥ ৭।১।৩৩।

যুষ্মদাদি শব্দের পরবর্ত্তী সু যুক্ত আম্ স্থানে আকম্ হয়। যুষ্মাকং অস্মাকম্।

যুষ্মদ্ শব্দ।

১মা—ত্বম্, যুবাম্, যূয়ম্। ২য়া—ত্বাম্-ত্বা, যুবাং-বাম্, যুষ্মান্-বঃ। ৩য়া—ত্বয়া, যুবাভ্যাম্, যুষ্মাভিঃ। ৪র্থী—তুভ্যং-তে, যুবাভ্যাং-বাম্ যুষ্মভ্যম্-বঃ। ৫মী—ত্বৎ, যুবাভ্যাম্, যুষ্মৎ। ৬ষ্ঠী—তব-তে, যুবয়োঃ-বাম্, যুষ্মাকং-বঃ। ৭মী—ত্বয়ি, যুবয়োঃ, যুষ্মাসু।

অস্মদ্ শব্দ।

১মা—অহম্, আবাম্, বয়ম্। ২য়া—মাং-মা, আবাং-নৌ, অস্মান্-নঃ। ৩য়া—ময়া, আবাভ্যাম্, অস্মাভিঃ। ৪র্থী—মহ্যং—মে, আবাভ্যাং-নৌ-, অস্মভাং-নঃ। ৫মী—মৎ, আবাভ্যাম, অস্মৎ। ৬ষ্ঠী—মম-মে, আবয়োঃ-নৌ, অস্মাকং-নঃ। ৭মী—ময়ি, আবয়োঃ অস্মাসু।

## সংখ্যাবাচক শব্দ।

এক শব্দ নিত্য একবাচনান্ত, সকল লিঙ্গেই সর্ব্ব শব্দবৎ। "কেহ কেহ" এই অর্থে বহুবচনান্ত। যথা—একে বদন্তি।

দ্বি শব্দ দ্বি বচনান্ত। (ত্যাদাদীনামঃ।)

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| পুংলিঙ্গ- | দ্বৌ | দ্বৌ | দ্বাভ্যাং | দ্বাভ্যাম্ | দ্বাভ্যাম্ | দ্বয়োঃ | দ্বয়োঃ |
| ক্লীলিঙ্গ- | দ্বে | দ্বে | " | " | " | " | " |
| স্ত্রীলিঙ্গ- | দ্বে | দ্বে | " | " | " | " | " |

১৭৭। ত্রেস্ত্রয়ঃ। ৭। ১। ৫৩।

আম্ পরে থাকিলে ত্রি শব্দ স্থানে 'ত্রয়' আদেশ হয়। ত্রয়াণাম্

১৭৮। ত্রিচতুরোঃ স্ত্রিয়াং তিসৃ চতসৃ। ৭। ২। ৯৯।

বিভক্তি পরে থাকিলে স্ত্রীলিঙ্গে ত্রিস্থানে তিসৃ, ও চতুর, স্থানে চতসৃ হয়।

১৭৯। অচি র ঋতঃ। ৭। ২। ১০০।

স্বর পরে থাকিলে ঋ স্থানে র্ হয়। তিস্রঃ চতস্রঃ।

১৮০। ন তিসৃ চতসৃ। ৬। ৪। ৪।

নকারযুক্ত আম্ পরে থাকিলে তিসৃ চতসৃর ঋকার দীর্ঘ হয়না।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| পুং- | ত্রয়ঃ | ত্রীন্ | ত্রিভিঃ | ত্রিভ্যঃ | ত্রিভ্যঃ | ত্রয়াণাম্ | ত্রিষু |
| ক্লী- | ত্রীণি | ত্রীণি | ত্রিভিঃ | ত্রিভ্যঃ | ত্রিভ্যঃ | ত্রয়াণাম্ | ত্রিষু |
| স্ত্রী- | তিস্রঃ | তিস্রঃ | তিসৃভিঃ | তিসৃভ্যঃ | তিসৃভ্যঃ | তিসৃণাম্ | তিসৃষু |

১৮১। চতুরনডুহোরাম্। ৭। ১। ৯৯।

সর্ব্বনামস্থান পরে থাকিলে চতুর ও অনডুহ্ শব্দের উকারের পরে আ হয়।

১৮২। ষ্ণান্তা ষট্। ১। ১। ২৪।

সংখ্যাবাচক ষকারান্ত ও নকারান্ত শব্দের ষট্ সংজ্ঞা হয়। ডতি প্রত্যয়ান্ত ও ষট্।

১৮৩। ষট্ চতুর্ভ্যশ্চ। ৭। ১। ৫৫।

ষট্ সংজ্ঞক ও চতুর্ শব্দের পরে আম্ থাকিলে নু আগম হয়

১৮৪। রোঃ সুপি। ৮। ৩। ১৬।

সপ্তমী বহু বচনে রু স্থানেই বিসর্গ হয় অন্য রেফ স্থানে হয়না।

চতুর শব্দ বহুবচনান্ত।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| পুং | চত্বারঃ | চতুরঃ | চতুর্ভিঃ | চতুর্ভ্যঃ | চতুর্ভ্যঃ | চতুর্ণাম্ | চতুর্ষু |
| ক্লীং | চত্বারি | চত্বারি | চতুর্ভিঃ | চতুর্ভ্যঃ | চতুর্ভ্যঃ | চতুর্ণাম্ | চতুর্ষু |
| স্ত্রীং | চতস্রঃ | চতস্রঃ | চতসৃভিঃ | চতসৃভ্যঃ | চতসৃভ্যঃ | চতসৃণাম্ | চতসৃষু |

১৮৫। ষড়্ভ্যোলুক্। ৭। ১। ২২।

ষট্সংজ্ঞক শব্দের পরবর্ত্তী জস্ ও শসের লুক্ হয়। ষট্ পঞ্চ কতি (ষট্ সংজ্ঞক শব্দের রূপ তিন লিঙ্গেই সমান)

১৮৬। নোপধায়াঃ। ৬। ৪। ৭।

ন যুক্ত আম্ পরে থাকিলে নকারান্ত শব্দের উপধা দীর্ঘ হয়। পঞ্চানাম্।

পঞ্চন্ শব্দ বহুবচনান্ত।

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| পঞ্চ | পঞ্চ | পঞ্চভিঃ | পঞ্চভ্যঃ | পঞ্চভ্যঃ | পঞ্চানাম্ | পঞ্চসু |

সপ্তন্ নবন্ দশন্ প্রভৃতি সমুদয় নকারান্ত সংখ্যাবাচক শব্দের রূপ পঞ্চন্ শব্দের ন্যায়।

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| (*) ষট্ | ষট্ | ষড়্‌ভিঃ | ষড়্‌ভ্যঃ | ষড়্‌ভ্যঃ | ষণ্ণাম্ | ষট্‌সু |

১৮৭। অষ্টাভ্য ঔশ্। ৭। ১। ২১।

অষ্টন্ শব্দের পরবর্ত্তী জস্ ও শস্ স্থানে বিকল্পে ঔ হয়।

১৮৮। অষ্টন আ বিভক্তৌ। ৭। ২। ৮৪।

ব্যঞ্জনাদি বিভক্তি পরে থাকিলে অষ্টন্ শব্দের অন্তে বিকল্পে আ হয়।

অষ্টন্ শব্দ বহুবচনান্ত।

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| অষ্টৌ | অষ্টৌ | অষ্টাভিঃ | অষ্টাভ্যঃ | অষ্টাভ্যঃ | অষ্টানাম্ | অষ্টাসু |
| অষ্ট | অষ্ট | অষ্টভিঃ | অষ্টভ্যঃ | অষ্টভ্যঃ | | অষ্টসু |

বিংশতি ষষ্টি সপ্ততি অশীতি ও নবতি শব্দ স্ত্রীলিঙ্গ একবচনান্ত মতি শব্দবৎ। ত্রিংশৎ চত্বারিংশৎ ও পঞ্চাশৎ শব্দও স্ত্রীলিঙ্গ একবচনান্ত, ভূভৃৎ শব্দবৎ। শত সহস্রাদি শব্দ ক্লীবলিঙ্গ একবচনান্ত, ফল শব্দবৎ। যথা—বিংশতিঃ বালকাঃ, ত্রিংশৎ পুরুষাঃ, শতং মানবাঃ।

ব্যঞ্জনান্ত শব্দ।

১৮৯। চোঃ কু। ৮। ৩। ৩০।

ঝল্ পরবর্ত্তিক ও পদান্ত চবর্গ স্থানে যথাক্রমে কবর্গ হয়। বাক্ বাগ্‌ভ্যাম্।

১৯০। বাবসানে। ৮। ৪। ৫৬।

পদের অন্তস্থিত ঝল্ (ধুট্) স্থানে বিকল্পে প্রথম ও তৃতীয় হয়। বাক্ বাগ্।

* ষট্ জস্ শস্। ষণ্ণাম্ সুট্ ষ্টুত্বং চ ১০

বাচ্ শব্দ স্ত্রীলিঙ্গ।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব— | বাক্ | বাচম্ | বাচা | বাচে | বাচঃ | বাচঃ | বাচি |
| দ্বি— | বাচৌ | বাচৌ | বাগ্ভ্যাম্ | বাগ্ভ্যাম্ | বাগ্ভ্যাম্ | বাচোঃ | বাচোঃ |
| বহু— | বাচঃ | বাচঃ | বাগ্ভিঃ | বাগ্ভ্যঃ | বাগ্ভ্যঃ | বাচাম্ | বাক্ষু |

পুংলিঙ্গ জলমুচ্ পয়োমুচ্ প্রভৃতি এবং স্ত্রীলিঙ্গ ঋচ্ প্রভৃতি সমুদয় চকারান্ত শব্দের এইরূপ।

১৯১। উগিদচাং সর্ব্বনাম স্থানেঽধাতোঃ। ১।৭।৭০।

সর্ব্বনাম স্থান পরে থাকিলে উগিৎ নলোপী ও অঞ্চ ধাতুর নু আগম হয়।

১৯২। অনিদিতাং হল উপাধায়াঃ কিঙিতি। ৬। ৪। ৪২।

শসাদি বিভক্তি পরে থাকিলে উপধা নকারের লোপ হয়। কিন্তু যে সকল ধাতুর ইকার ইৎ আছে উহাদের হয়না।

১৯৩। ক্বিন্ প্রত্যয়স্যকুঃ॥ ৮। ২। ৬২।

ক্বিন্ প্রত্যয়ান্ত ঋত্বিজ দধৃজ্ স্রজ্ দিশ্ দৃশ্ স্পৃশ্ উষ্ণিহ অঞ্চ্ যুজ্ ও ক্রুঞ্চ্ ধাতুর পদান্ত বর্গ স্থানে কু ( ক বর্গ ) হয়।

১৯৪। সংযোগান্তস্য লোপঃ॥ ৮। ২। ২৩।

ব্যঞ্জনাদি প্রত্যয় পরে থাকিলে অথবা পরে কোনও বর্ণ না থাকিলে সংযুক্ত বর্ণদ্বয়ের শেষ বর্ণের লোপ হয়।

১৯৫। অচঃ॥ ৬। ৪। ১৩৮।

শসাদি স্বর পরে থাকিলে লুপ্ত নকার অঞ্চ্ ধাতুর অকার লোপ হয়।

১৯৬। চৌ॥ ৬। ৩। ১৩৮।

শসাদি স্বর পরে থাকিলে লুপ্ত নকার লুপ্তাকার অঞ্চ্ ধাতুর পূর্ব্ব স্বর দীর্ঘ হয়।

প্রাচ শব্দ পুং ( পূর্ব্ব )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব— | প্রাঙ্ | প্রাঞ্চম্ | প্রাচা | প্রাচে | প্রাচঃ | প্রাচঃ | প্রাচি |
| দ্বি— | প্রাঞ্চৌ | প্রাঞ্চৌ | প্রাগ্ভ্যাম্ | প্রাগ্ভ্যাম্ | প্রাগ্ভ্যাম্ | প্রাচোঃ | প্রাচোঃ |
| ব— | প্রাঞ্চঃ | প্রাচঃ | প্রাগ্ভিঃ | প্রাগ্ভ্যঃ | প্রাগ্ভ্যঃ | প্রাচাম্ | প্রাক্ষু |

ক্লীব লিঙ্গ।

১মা—প্রাক্ প্রাচী প্রাঞ্চি। ২য়া—প্রাক্, প্রাচী, প্রাঞ্চি। অন্যত্র পুংবৎ।

স্ত্রীলিঙ্গে ঈপ্ প্রত্যয় হইয়া নদীশব্দবৎ হইবে।

প্রত্যচ্ পুংলিঙ্গ ( পশ্চিম )

১মা—প্রত্যঙ্ প্রত্যঞ্চৌ প্রত্যঞ্চঃ। ২য়া—প্রত্যঞ্চম্ প্রত্যঞ্চৌ প্রতীচঃ। ৩য়া—প্রতীচা প্রত্যগ্ভ্যাম্ প্রত্যগ্ভিঃ। ৪র্থী—প্রতীচে প্রত্যগ্ভ্যাম্ প্রত্যগ্ভ্যঃ। ৫মী—প্রতীচঃ প্রত্যগ্ভ্যাম্ প্রত্যগ্ভ্যঃ। ৬ষ্ঠী—প্রতীচঃ প্রতীচোঃ প্রতীচাম্। ৭মী—প্রতীচি প্রতীচোঃ প্রত্যক্ষু।

ক্লীবলিঙ্গ।

১মা—প্রত্যক্ প্রতীচী প্রত্যঞ্চি। ২য়া—প্রত্যক্ প্রতীচী প্রত্যঞ্চি স্ত্রীলিঙ্গে প্রতীচী-নদীবৎ।

১৯৭। উদ ঈৎ॥ ৬। ৪। ১৩৯।

শসাদি স্বর পরে থাকিলে উৎ শব্দের পরবর্ত্তী লুপ্ত নকার অঞ্চ্ ধাতুর অকার স্থানে ঈ হয়।

উদচ্ শব্দ পুংলিঙ্গ ( উত্তর )

১মা—উদঙ্ উদঞ্চৌ উদঞ্চঃ। ২য়া—উদঞ্চম্ উদঞ্চৌ উদীচঃ। ৩য়া—উদীচা উদগ্ভ্যাম্ উদগ্ভিঃ। ৪র্থী—উদীচে উদগ্ভ্যাম্ উদগ্ভ্যঃ। ৫মী—

উদীচঃ উদগ্ভ্যাম্ উদগ্ভ্যঃ। ৬ষ্ঠী—উদীচঃ উদীচোঃ উদীচাম্। ৭মী—উদীচি উদীচোঃ উদক্ষু।

ক্লীবলিঙ্গ।

১মা—উদক্ উদীচী উদঞ্চি। ২য়া—উদক্ উদীচী উদঞ্চি। অন্যত্র পুংবৎ। স্ত্রীলিঙ্গে উদীচী নদীবৎ।

১৯৮। তিরসস্তির্য্যলোপে ॥ ৬। ৩। ৯৪।

অলুপ্তাকার অঞ্চ্ ধাতু পরে থাকিলে তিরস্ স্থানে তিরি হয়।

তির্য্যচ্ শব্দ পুংলিঙ্গ ( বিহঙ্গাদি )

১মা—তির্য্যঙ্ তির্য্যঞ্চৌ তির্য্যঞ্চঃ। ২য়া—তির্য্যঞ্চম্ তির্য্যঞ্চৌ তিরশ্চঃ ৩য়া—তিরশ্চা তির্য্যগ্ভ্যাম্ তির্য্যগ্ভিঃ। ৪র্থী—তিরশ্চে তির্য্যগ্ভ্যাম্ তির্য্যগ্ভ্যঃ। ৫মী—তিরশ্চঃ তির্য্যগ্ভ্যাম্ তির্য্যগ্ভ্যঃ। ৬ষ্ঠী—তিরশ্চঃ তিরশ্চোঃ তিরশ্চাম্। ৭মী—তিরশ্চি তিরশ্চোঃ তির্য্যক্ষু।

ক্লীবলিঙ্গ।

১মা-তির্য্যক্ তিরশ্চী তির্য্যঞ্চি। ২য়া-তির্য্যক্ তিরশ্চী তির্য্যঞ্চি। অন্যত্র পুংবৎ। স্ত্রীলিঙ্গে তিরশ্চী নদীবৎ।

১৯৯। সমঃসমি ॥ ৬। ৩। ৯৩।

উক্তরূপ অঞ্চ ধাতু পরে থাকিলে সম্ স্থানে সমি হয়।

সম্যঙ্ সম্যঞ্চৌ সম্যঞ্চঃ। সম্যঞ্চম্ সম্যঞ্চৌ সমীচঃ। সমীচা ইত্যাদি। "নাঞ্চেঃ পূজায়াং" এই সূত্রানুসারে পূজার্থে ন লোপ হয় না যথা= প্রাঞ্চা প্রাঙ্ভ্যাম্ ইত্যাদি।

বণিজ্ শব্দ পুংলিঙ্গ ( বাণিজ্য ব্যবসায়ী )

১মা—বণিক্ বণিজৌ বণিজঃ। ২য়া—বণিজম্ বণিজৌ বণিজঃ। ৩য়া—বণিজা বণিগ্ভ্যাম্ বণিগ্ভিঃ। ৪র্থী—বণিজে বণিগ্ভ্যাম্ বণিগ্ভ্যঃ।

৫মী—বণিজঃ বণিগ্‌ভ্যাম্ বণিগ্‌ভ্যঃ। ৬ষ্ঠী—বণিজঃ বণিজোঃ বণিজাম্। ৭মী—বণিজি বণিজোঃ বণিক্ষু।

ভূভুজ্ ভিষজ্ ঋত্বিজ্ হুতভুজ্ স্রজ্ রুজ্ প্রভৃতি জকারান্ত শব্দ বণিজ্ শব্দবৎ। সম্রাজ্ প্রভৃতির রূপ প্রদর্শিত হইবে।

২০০। **ব্রশ্চ ভ্রস্‌জ স্যৃজ মৃজ যজ রাজ ভ্রাজ ছশাংষঃ।৮। ২।৩৬।**

বিরাম ও ঝল নিমিত্তক শকারান্ত ছকারান্ত ও ব্রশ্চ প্রভৃতির অন্তবর্ণ স্থানে ষ হয়। জস্ত্বং চর্ত্বঞ্চ।

সম্রাজ্ শব্দ পুং (বহু রাজার অধিপতি)।

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | সম্রাট্ | সম্রাজম্ | সম্রাজা | সম্রাজে | সম্রাজঃ | সম্রাজঃ | সম্রাজি |
| দ্বি- | সম্রাজৌ | সম্রাজৌ | সম্রাড্ভ্যাম্ | সম্রাড্ভ্যাম্ | সম্রাড্ভ্যাম্ | সম্রাজোঃ | সম্রাজোঃ |
| বহু- | সম্রাজঃ | সম্রাজঃ | সম্রাড্ভিঃ | সম্রাড্ভ্যঃ | সম্রাড্ভ্যঃ | সম্রাজাম্ | সম্রাট্সু |

হে সম্রাট্।

ভূভৃৎ শব্দ পুং (পর্ব্বত)

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | ভূভৃৎ | ভূভৃতম্ | ভূভৃতা | ভূভৃতে | ভূভৃতঃ | ভূভৃতঃ | ভূভৃতি |
| দ্বি- | ভূভৃতৌ | ভূভৃতৌ | ভূভৃদ্ভ্যাম্ | ভূভৃদ্ভ্যাম্ | ভূভৃদ্ভ্যাম্ | ভূভৃতোঃ | ভূভৃতোঃ |
| বহু- | ভূভৃতঃ | ভূভৃতঃ | ভূভৃদ্ভিঃ | ভূভৃদ্ভ্যঃ | ভূভৃদ্ভ্যঃ | ভূভৃতাম্ | ভূভৃৎসু |

হে ভূভৃৎ।

দিনকৃৎ শশভৃৎ বিপশ্চিৎ মহীভৃৎ যোষিৎ তড়িৎ বিদ্যুৎ প্রভৃতি শব্দ ভূভৃৎ শব্দবৎ। শতৃ স্যতৃ ক্তবতু মতু বতু প্রত্যয়ান্ত শব্দও মহৎ শব্দের প্রভেদ প্রদর্শিত হইবে।

শতৃ ও স্যতৃ প্রত্যয়ে নুম্ হয়।

গায়ৎ শব্দ পুং। ( গায়ক )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | গায়ন্ | গায়ন্তম্ | গায়তা | গায়তে | গায়তঃ | গায়[illegible]ঃ | গায়তি |
| দ্বি- | গায়ন্তৌ | গায়ন্তৌ | গায়দ্ভ্যাম্ | গায়দ্ভ্যাম্ | গায়দ্ভ্যাম্ | গায়তোঃ | গায়তোঃ |
| বহু- | গায়ন্তঃ | গায়তঃ | গায়দ্ভিঃ | গায়দ্ভ্যঃ | গায়দ্ভ্যঃ | গায়তাম্ | গায়ৎসু |

হে গায়ন্।

গচ্ছৎ তিষ্ঠৎ পিবৎ জানৎ পশ্যৎ ইচ্ছৎ কুর্ব্বৎ নৃত্যৎ এবং গমিষ্যৎ করিষ্যৎ ভবিষ্যৎ প্রভৃতি শতৃ ও স্যতৃ প্রত্যয়ান্ত শব্দের রূপ গায়ৎ শব্দবৎ। কেবল দদৎ জাগ্রৎ বিভ্রৎ প্রভৃতি অভ্যস্ত ধাতুর রূপ ভূভৃৎ শব্দবৎ।

২০১। অত্বসন্তস্য চাধাতোঃ। ৬।৪।১৪

সম্বুদ্ধি ভিন্ন সি পরে থাকিলে অতু প্রত্যয়ান্ত এবং অস্ভাগান্ত শব্দের উপধা, দীর্ঘ হয়।

( উগিৎ শব্দের নু হয় )

শ্রীমৎ শব্দ পুং ( লক্ষ্মীযুক্ত )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | শ্রীমান্ | শ্রীমন্তম্ | শ্রীমতা | শ্রীমতে | শ্রীমতঃ | শ্রীমতঃ | শ্রীমতি |
| দ্বি- | শ্রীমন্তৌ | শ্রীমন্তৌ | শ্রীমদ্ভ্যাম্ | শ্রীমদ্ভ্যাম্ | শ্রীমদ্ভ্যাম্ | শ্রীমতোঃ | শ্রীমতোঃ |
| বহু- | শ্রীমন্তঃ | শ্রীমতঃ | শ্রীমদ্ভিঃ | শ্রীমদ্ভ্যঃ | শ্রীমদ্ভ্যঃ | শ্রীমতাম্ | শ্রীমৎসু |

হে শ্রীমন্।

মতু প্রত্যয়ান্ত মতিমৎ বুদ্ধিমৎ প্রভৃতি, বতু প্রত্যয়ান্ত ভগবৎ জ্ঞানবৎ যাবৎ তাবৎ বলবৎ প্রভৃতি, ডবতু প্রত্যয়ান্ত ভবৎ এবং ক্ত বতু প্রত্যয়ান্ত গতবৎ শ্রুতবৎ প্রভৃতির রূপ শ্রীমৎ শব্দবৎ।

অস্—বেধস্ শব্দ পুং ( ব্রহ্মা )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | বেধাঃ | বেধসম্ | বেধসা | বেধসে | বেধসঃ | বেধসঃ | বেধসি |
| দ্বি- | বেধসৌ | বেধসৌ | বেধোভ্যাম্ | বেধোভ্যাম্ | বেধোভ্যাম্ | বেধসোঃ | বেধসোঃ |
| বহু- | বেধসঃ | বেধসঃ | বেধোভিঃ | বেধোভ্যঃ | বেধোভ্যঃ | বেধসাম্ | বেধঃস্থ |

হে বেধঃ।

চন্দ্রমস্ প্রচেতস্ প্রভৃতি এবং বহুবচনান্ত অপ্সরস্ ও স্থমনস্ শব্দও বেধস্ শব্দবৎ।

উশনস্ শব্দ ( শুক্রাচার্য্য ) ( অনঙ )

উশনা উশনসৌ উশনসঃ। উশনসম্ উশনসৌ উশনসঃ। উশনসা উশনোভ্যাম্ উশনোভিঃ। উশনসে উশনোভ্যাম্ উশনোভ্যঃ। উশনসঃ উশনোভ্যাম্ উশনোভ্যঃ। উশনসঃ উশনসোঃ উশনসাম্। উশনসি উশনসোঃ উশনঃস্থ।

"অস্য সম্বদ্ধৌ বানঙ্ ন লোপশ্চ বা বক্তব্যঃ" হে উশনন্ হে উশন হে উশনঃ।

২০২। সান্ত মহতঃ সংযোগস্য ॥ ৬।৪।১০।

সম্বুদ্ধি ভিন্ন সর্ব্বনামস্থান পরে থাকিলে সংযুক্ত সকারান্ত ও মহৎ শব্দের নকারের উপধা দীর্ঘ হয়। (নুম্ হইলে সংযুক্ত হয় )

২০৩। বসোঃ সম্প্রসারণম্ ॥ ৬।৪।১৩১।

শসাদি প্রত্যয় পরে থাকিলে বস্থ ভাগান্ত শব্দের ব স্থানে উ হয়।

২০৪। বস্থ স্রংস্থধ্বংস্বনডুহাংদঃ ॥ ৮।২।৭২।

বিরাম ও ব্যঞ্জনাদিনিমিত্তক বস্থ প্রত্যয়ান্ত, স্রংস্থ ধ্বংস্থ ও অনডুহ শব্দের অন্তে দ্ হয়।

### বিদ্বস্ শব্দ পুং ( জ্ঞানী ) ( উগিৎ হওয়ায় নুম্-বিদ্বন্স্ )

১মা বিদ্বান্, বিদ্বাংসৌ, বিদ্বাংসঃ। ২য়া বিদ্বাংসম্, বিদ্বাংসৌ বিদুষঃ। ৩য়া বিদুষা, বিদ্বদ্ভ্যাম্ বিদ্বদ্ভিঃ। ৪র্থী বিদুষে, বিদ্বদ্ভ্যাম্ বিদ্বদ্ভ্যঃ। ৫মী বিদুষঃ বিদ্বদ্ভ্যাম্ বিদ্বদ্ভ্যঃ। ৬ষ্ঠী বিদুষঃ বিদুষোঃ বিদুষাম্। ৭মী বিদুষি বিদুষোঃ বিদ্বৎসু।

হে বিদ্বন্।

### জগ্মিবস্ শব্দ পুং।

১মা জগ্মিবান্, জগ্মিবাংসৌ, জগ্মিবাংসঃ। ২য়া জগ্মিবাংসম্, জগ্মিবাংসৌ, জগ্মুষঃ। ৩য়া জগ্মুষা, জগ্মিবদ্ভ্যাম্, জগ্মিবদ্ভিঃ। ৪র্থী জগ্মুষে, জগ্মিবদ্ভ্যাম্ জগ্মিবদ্ভ্যঃ। ৫মী জগ্মুষঃ, জগ্মিবদ্ভ্যাম্, জগ্মিবদ্ভ্যঃ। ৬ষ্ঠী জগ্মুষঃ জগ্মুষোঃ, জগ্মুষাম্। ৭মী জগ্মুষি, জগ্মুষোঃ, জগ্মিবৎসু।

হে জগ্মিবন্।

### মহৎ শব্দ পুং ( শ্রেষ্ঠ )

১মা মহান্, মহান্তৌ, মহান্তঃ। ২য়া মহান্তম্, মহান্তৌ, মহতঃ। ৩য়া মহতা, মহদ্ভ্যাম্, মহদ্ভিঃ। ৪র্থী মহতে, মহদ্ভ্যাম্ মহদ্ভ্যঃ। ৫মী মহতঃ মহদ্ভ্যাম্, মহদ্ভ্যঃ। ৬ষ্ঠী মহতঃ, মহতোঃ, মহতাম্। ৭মী মহতি, মহতোঃ, মহৎসু।

হে মহন্।

### সুহৃদ্ শব্দ পুং ( বন্ধু )

১মা সুহৃৎ, সুহৃদৌ, সুহৃদঃ। ২য়া সুহৃদম্, সুহৃদৌ, সুহৃদঃ। ৩য়া সুহৃদা, সুহৃদ্ভ্যাম্, সুহৃদ্ভিঃ। ৪র্থী সুহৃদে, সুহৃদ্ভ্যাম্, সুহৃদ্ভ্যঃ। ৫মী সুহৃদঃ, সুহৃদ্ভ্যাম্, সুহৃদ্ভ্যঃ। ৬ষ্ঠী সুহৃদঃ, সুহৃদোঃ, সুহৃদাম্। ৭মী সুহৃদি, সুহৃদোঃ, সুহৃৎসু।

হে সুহৃৎ।

আপদ্ বিপদ্ সম্পদ্ মৃদ্ নৃদ্ প্রভৃতি দকারান্ত শব্দ এইরূপ।

বীরুধ্ শব্দ স্ত্রীলিঙ্গ (লতা)

১মা বীরুৎ, বীরুধৌ, বীরুধঃ। ২য়া বীরুধম্, বীরুধৌ, বীরুধঃ। ৩য়া বীরুধা, বীরুদ্ভ্যাম্, বীরুদ্ভিঃ। ৪র্থী বীরুধে, বীরুদ্ভ্যাম্, বীরুদ্ভ্যঃ। ৫মী বীরুধঃ, বীরুদ্ভ্যাম্, বীরুদ্ভ্যঃ। ৬ষ্ঠী বীরুধঃ বীরুধোঃ, বীরুধাম্। ৭মী বীরুধি, বীরুধোঃ, বীরুৎসু।

ক্ষুধ্, যুধ্ সমিধ্ শব্দও স্ত্রীলিঙ্গ বীরুধ্ শব্দবৎ।

২০৫। ইন্ হন্ পূষার্যম্ণাং শৌ; সৌ চ॥ ৬। ৪। ১২-১৩।

সি ও শি পরে থাকিলে ইন্‌ভাগান্ত, হন্ ভাগান্ত পূষন্ ও অর্য্যমন্ শব্দের উপধা দীর্ঘ হয়। সম্বুদ্ধিতে হয় না। ঐ প্রভৃতিতে অন্য সূত্র দ্বারাও উপধা দীর্ঘ হইবেনা।

ইন্‌ভাগান্ত গুণিন্ শব্দ পুং (গুণবান্।

১মা গুণী, গুণিনৌ, গুণিনঃ। ২য়া গুণিনম্, গুণিনৌ, গুণিনঃ। ৩য়া গুণিনা, গুণিভ্যাম্, গুণিভিঃ। ৪র্থী গুণিনে, গুণিভ্যাম্, গুণিভ্যঃ। ৫মী গুণিনঃ গুণিভ্যাম্, গুণিভ্যঃ,। ৬ষ্ঠী গুণিনঃ, গুণিনোঃ গুণিনাম্। ৭মী গুণিনি, গুণিনোঃ, গুণিষু।

হে গুণিন্।

জ্ঞানিন্ ধনিন্ তপস্বিন্ বাগ্মিন্ প্রভৃতি সমুদয় ইন্‌ভাগান্ত গুণিন্ শব্দবৎ।

২০৬। পথি মথ্যৃভুক্ষামাৎ॥ ৭। ১। ৮৫।

সি পরে থাকিলে পথিন্ মথিন্ ও ঋভুক্ষি শব্দের অন্তে আ হয়।

২০৭। ইতোঽৎ সর্ব্বনাম স্থানে। ৭। ১। ৮৬।

সর্ব্বনাম স্থান পরে থাকিলে পথিন্ প্রভৃতির ই স্থানে আ হয়।

২০৮। থোন্থঃ। ৭। ১। ৮৭।

সর্ব্বনাম স্থান পরে থাকিলে পথিন্ ও মথিন্ শব্দের থ স্থানে ন্থ হয়।

২০৯। ভস্যটের্লোপঃ। ৭।১।৮৮।

ভ সংজ্ঞকের টি লোপ হয় অর্থাৎ শসাদি স্বর পরে থাকিলে পথিন্ প্রভৃতির টি লোপ হয়।

পথিন্ শব্দ ( পথ )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | পন্থাঃ | পন্থানম্ | পথা | পথে | পথঃ | পথঃ | পথি |
| দ্বি- | পন্থানৌ | পন্থানৌ | পথিভ্যাম্ | পথিভ্যাম্ | পথিভ্যাম্ | পথোঃ | পথোঃ |
| বহু- | পন্থানঃ | পথঃ | পথিভিঃ | পথিভ্যঃ | পথিভ্যঃ | পথাম্ | পথিষু |

হে পন্থাঃ।

২১০। অল্লোপোঽনঃ। ৬।৪।১৩৪।

শসাদি স্বর পরে থাকিলে অন্‌ভাগান্ত শব্দের অ লোপ হয়। রাজ্ঞঃ।

২১১। বিভাষাঙিশ্যোঃ। ৬।৪।১৩৬।

ঙি এবং শী পরে থাকিলে বিকল্পে অকার লোপ হয়। ঙি রাজ্ঞি-রাজনি, শী-ধাম্নী-ধামনী।

২১২। ন সংযোগাদ্বমন্তাৎ। ৬।৪।১৩৭।

সংযোগান্ত বএবং মকারের পরে অন্ থাকিলে অ লোপ হয়না। পর্ব্বণঃ চর্ম্মণঃ।

২১৩। ন ঙিসম্বুদ্ধ্যোঃ। ৮।২।৮।

সম্বুদ্ধিনিমিত্তক প্রাতিপদিকান্ত নকারের লোপ হয়না। হে রাজন্

রাজন্ শব্দ পুং ( অধিপতি )

১মা—রাজা রাজানৌ রাজানঃ। ২য়া—রাজানম্ রাজানৌ রাজ্ঞঃ। ৩য়া—রাজ্ঞা রাজভ্যাম্ রাজভিঃ। ৪র্থী—রাজ্ঞে রাজভ্যাম্ রাজভ্যঃ। ৫মী—রাজ্ঞঃ রাজভ্যাম্ রাজভ্যঃ। ৬ষ্ঠী—রাজ্ঞঃ রাজ্ঞোঃ রাজ্ঞাম্। ৭মী—রাজ্ঞি-রাজনি, রাজ্ঞোঃ রাজসু। হে রাজন্।

লঘিমন্ গরিমন্ প্রেমন্ মূর্দ্ধন্ সীমন্ প্রভৃতির রূপ রাজন্ শব্দবৎ

আত্মন্ শব্দ পুং ( সংযোগান্ত ম )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | আত্মা | আত্মানম্ | আত্মনা | আত্মনে | আত্মনঃ | আত্মনঃ | আত্মনি |
| দ্বি- | আত্মানৌ | আত্মানৌ | আত্মভ্যাম্ | আত্মভ্যাম্ | আত্মভ্যাম্ | আত্মনোঃ | আত্মনোঃ |
| বহু- | আত্মানঃ | আত্মনঃ | আত্মভিঃ | আত্মভ্যঃ | আত্মভ্যঃ | আত্মনাম্ | আত্মসু |

হে আত্মন্

যজ্বন, শব্দ ( সংযোগান্ত ব )

যজ্বা, যজ্বানৌ, যজ্বানঃ। যজ্বানং, যজ্বানৌ, যজ্বনঃ। যজ্বনা যজ্বভ্যাং যজ্বভিঃ ইত্যাদি।

২১৪। শ্বযুবমঘোনা মতদ্ধিতে। ৬।৪।১৩৩।

তদ্ধিত প্রত্যয় ও সর্ব্বনাম স্থান ভিন্ন স্বর পরে থাকিলে শ্বন্ যুবন্ ও মঘবন্ শব্দের ব স্থানে উ হয়।

শ্বন্ পুং ( কুক্কুর )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | শ্বা | শ্বানম্ | শুনা | শুনে | শুনঃ | শুনঃ | শুনি |
| দ্বি- | শ্বানৌ | শ্বানৌ | শ্বভ্যাম্ | শ্বভ্যাম্ | শ্বভ্যাম্ | শুনোঃ | শুনোঃ |
| বহু- | শ্বানঃ | শুনঃ | শ্বভিঃ | শ্বভ্যঃ | শ্বভ্যঃ | শুনাম্ | শ্বসু |

হে শ্বন্।

### যুবন্ শব্দ পুং ( যুবা )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | যুবা | যুবানম্ | যূনা | যূনে | যূনঃ | যূনঃ | যূনি |
| দ্বি- | যুবানৌ | যুবানৌ | যুবভ্যাম্ | যুবভ্যাম্ | যুবভ্যাম্ | যূনোঃ | যূনোঃ |
| বহু- | যুবানঃ | যূনঃ | যুবভিঃ | যুবভ্যঃ | যুবভ্যঃ | যূনাম্ | যুবসু |

হে যুবন্।

### মঘবন্ শব্দ( ইন্দ্র )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | মঘবা | মঘবানম্ | মঘোনা | মঘোনে | মঘোনঃ | মঘোনঃ | মঘোনি |
| দ্বি- | মঘবানৌ | মঘবানৌ | মঘবভ্যাম্ | মঘবভ্যাম্ | মঘবভ্যাম্ | মঘোনোঃ | মঘোনোঃ |
| বহু- | মঘবানঃ | মঘোনঃ | মঘবভিঃ | মঘবভ্যঃ | মঘবভ্যঃ | মঘোনাম্ | মঘবসু |

হে মঘবন্।

২১৫। মঘবা বহুলম্। ৬।৪।১২৮।

বিভক্তি পরে থাকিলে মঘবন্ শব্দের ন্ স্থানে বিকল্পে তৃ হয়। (ৎ)

( ঋকারে ৎ হওয়াতে নুম্ হইবে।

১মা—মঘবান্ মঘবন্তৌ মঘবন্তঃ। ২য়া—মঘবন্তম্ মঘবন্তৌ মঘবতঃ। ৩য়া—মঘবতা মঘবদ্ভ্যাম্ মঘবদ্ভিঃ। ৪র্থী—মঘবতে মঘবদ্ভ্যাম্ মঘবদ্ভ্যঃ। ৫মী—মঘবতঃ মঘবদ্ভ্যাম্ মঘবদ্ভ্যঃ। ৬ষ্ঠী—মঘবতঃ মঘবতোঃ মঘবতাম্। ৭মী—মঘবতি মঘবতোঃ মঘবৎসু।

২১৬ হোহন্তে ঞ্ণিন্নেষু।৭।৩।৫৪।

ঞিৎ ও ণিৎ প্রত্যয় এবং নকার পরে থাকিলে হন্ ধাতুর হ স্থানে ঘ হয়। ( অকার লোপ হইলে ঘ হইবে।)

হন্‌ভাগান্ত বৃত্র হন্ শব্দ ( ইন্দ্র )

১মা—বৃত্রহা বৃত্রহণৌ বৃত্রহণঃ। ২য়া—বৃত্রহণম্ বৃত্রহণৌ বৃত্রঘ্নঃ। ৩য়া—বৃত্রঘ্না বৃত্রহভ্যাম্ বৃত্রহভিঃ। ৪র্থী—বৃত্রঘ্নে বৃত্রহভ্যাম্ বৃত্রহভাঃ। ৫মী—বৃত্রঘ্নঃ বৃত্রহভ্যাম্ বৃত্রহভ্যঃ। ৬ষ্ঠী—বৃত্রঘ্নঃ বৃত্রঘ্নোঃ বৃত্রঘ্নাম্। ৭মী—বৃত্রঘ্নি-বৃত্রহণি, বৃত্রঘ্নোঃ বৃত্রহসু। হে বৃত্রহন্।

শত্রুহন্ পিতৃহন্ মিত্রহন্ প্রভৃতির রূপ বৃত্রহন্ শব্দের ন্যায়।

২১৭। অপোভি॥ ৭।৪।৪৮।

বিভক্তির ভ পরে থাকিলে অপ্ শব্দের প স্থানে ৎ হয়।

অপ্ শব্দ বহুবচনান্ত ( জল )

| ১মা ব | ২য়া ব | ৩য়া ব | ৪র্থী ব | ৫মী ব | ৬ষ্ঠী ব | ৭মী ব |
|---|---|---|---|---|---|---|
| আপঃ | অপঃ | অদ্ভিঃ | অদ্ভ্যঃ | অদ্ভ্যঃ | অপাম্ | অপ্সু |

হে আপঃ।

ককুভ্ শব্দ স্ত্রীং দিক্।

১মা—ককুপ্ ককুভৌ ককুভঃ। ২য়া—ককুভম্ ককুভৌ ককুভঃ। ৩য়া—ককুভা ককুব্ভ্যাম্ ককুব্ভিঃ। ৪র্থী—ককুভে ককুব্ভ্যাম্ ককুব্ভ্যঃ। ৫মী—ককুভঃ ককুব্ভ্যাম্ ককুব্ভ্যঃ। ৬ষ্ঠী—ককুভঃ ককুভোঃ ককুভাম্। ৭মী—ককুভি ককুভোঃ ককুপ্সু হে ককুপ্।

২১৮। র্বোরুপধায়াঃ দীর্ঘ ইকঃ।৮।২।৭৬।

বিরাম বিষয়ে এবং ব্যঞ্জনাদি প্রত্যয় পরে থাকিলে র্ ও বকারের উপধা দীর্ঘ হয়। প্রতিদীব্নঃ গীঃ গীর্ভ্যাম্।

গির্ শব্দ স্ত্রীং ( বাক্য )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | গীঃ | গিরম | গিরা | গিরে | গিরঃ | গিরঃ | গিরি |
| দ্বি- | গিরৌ | গিরৌ | গীর্ভ্যাম্ | গীর্ভ্যাম্ | গীর্ভ্যাম্ | গিরোঃ | গিরোঃ |
| বহু- | গিরঃ | গিরঃ | গীর্ভিঃ | গীর্ভ্যঃ | গীর্ভ্যঃ | গিরাম্ | গীর্ষু |

হে গীঃ।

পুর্ শব্দ স্ত্রীং ( নগরী )

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| ১ব-পূঃ | পুরম্ | পুরা | পুরে | পুরঃ | পুরঃ | পুরি |
| দ্বি-পুরৌ | পুরৌ | পূর্ভ্যাম্ | পূর্ভ্যাম্ | পূর্ভ্যাম্ | পুরোঃ | পুরোঃ |
| বহু-পুরঃ | পুরঃ | পূর্ভিঃ | পূর্ভ্যঃ | পূর্ভ্যঃ | পুরাম্ | পূর্ষু |

হে পূঃ।

ধুর্ শব্দেরও এই প্রকার রূপ।

১মা-আশীঃ, আশিষৌ, আশিষঃ। ২য়া—আশিষম্ আশিষৌ আশিষঃ। ৩য়া-আশিষা আশীর্ভ্যাম্ আশীর্ভিঃ। ৪র্থী-আশিষে আশীর্ভ্যাম্ আশীর্ভ্যঃ। ৫মী—আশিষঃ আশীর্ভ্যাম্ আশীর্ভ্যঃ। ৬ষ্ঠী-আশিষঃ আশিষোঃ আশিষাম্। ৭মী-আশিষি, আশিষোঃ আশীঃষু।

২১৯। দিব ঔৎ। ৭।১।৮৪।

সি পরে থাকিলে দিব্ শব্দের ব স্থানে ঔ হয়।

২২০। দিবউৎ। ৬।১।১৩১।

ব্যঞ্জন বর্ণ পরে থাকিলে দিব্ শব্দের ব স্থানে উ হয়।

অম্ পরে থাকিলে দিব্ শব্দের ব স্থানে বিকল্পে আ হয়।

দিব্ শব্দ স্ত্রীং ( স্বর্গ, আকাশ )

| ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|
| ১ব-দ্যৌঃ | দ্যাং-দিবম্ | দিবা | দিবে | দিবঃ | দিবঃ | দিবি |
| দ্বি- দিবৌ | দিবৌ | দ্যুভ্যাম্ | দ্যুভ্যাম্ | দ্যুভ্যাম্ | দিবোঃ | দিবোঃ |
| বহু-দিবঃ | দিবঃ | দ্যুভিঃ | দ্যুভ্যঃ | দ্যুভ্যঃ | দিবাম্ | দ্যুষু |

হে দ্যৌঃ।

বিশ্ শব্দ পুং ( মনুষ্য, বৈশ্য )

১মা—১ব-বিট্ ( ড্ ) বিশৌ বিশঃ। ২য়া—বিশং বিশৌ বিশঃ। ৩য়া—বিশা বিড্ভ্যাম্ বিড্ভিঃ। ৪র্থী—বিশে বিড্ভ্যাম্ বিড্ভ্যঃ। ৫মী—বিশঃ বিড্ভ্যাম্ বিড্ভ্যঃ। ৬ষ্ঠী—বিশঃ বিশোঃ বিশাম্। ৭মী—বিশি বিশোঃ বিট্-সুঁ। হে বিট্।

দ্বিষ্ শব্দ পুং ( শত্রু )

১মা—দ্বিট্ দ্বিষৌ দ্বিষঃ। ২য়া—দ্বিষম্ দ্বিষৌ দ্বিষঃ। ৩য়া—দ্বিষা দ্বিড্ভ্যাম্ দ্বিড্ভিঃ। ৪র্থী—দ্বিষে দ্বিড্ভ্যাম্ দ্বিড্ভ্যঃ। ৫মী—দ্বিষঃ দ্বিড্ভ্যাম্ দ্বিড্ভ্যঃ। ৬ষ্ঠী—দ্বিষঃ দ্বিষোঃ দ্বিষাম্। ৭মী—দ্বিষি দ্বিষোঃ দ্বিট্সু। হে দ্বিট্।

রুষ্ প্রভৃতি শব্দের রূপ এই প্রকার।

দিশ্ শব্দ স্ত্রীং ( দিক্ )

১মা—দিক্ দিশৌ দিশঃ। ২য়া—দিশম্ দিশৌ দিশঃ। ৩য়া—দিশা দিগ্ভ্যাম্ দিগ্ভিঃ। ৪র্থী—দিশে দিগ্ভ্যাম্ দিগ্ভ্যঃ। ৫মী—দিশঃ দিগ্-ভ্যাম্ দিগ্ভ্যঃ। ৬ষ্ঠী—দিশঃ দিশোঃ দিশাম্। ৭মী—দিশি দিশোঃ দিক্ষু। হে দিক্।

দোষ্ শব্দ পুং ( ভুজ, বাহু )

| | ১মা | ২য়া | ৩য়া | ৪র্থী | ৫মী | ৬ষ্ঠী | ৭মী |
|---|---|---|---|---|---|---|---|
| ১ব- | দোঃ | দোষম্ | দোষা | দোষে | দোষঃ | দোষঃ | দোষি |
| দ্বি- | দোষৌ | দোষৌ | দোর্ভ্যাম্ | দোর্ভ্যাম্ | দোর্ভ্যাম্ | দোষোঃ | দোষোঃ |
| বহু- | দোষঃ | দোষঃ | দোর্ভিঃ | দোর্ভ্যঃ | দোর্ভ্যঃ | দোষাম্ | দোঃষু |

হে দোঃ।

২২১। পুংসোঽসুঙ্ ।৭।২।৭৯।

পুমস্ শব্দের সকারের পূর্ব্বে নুম্ (ন্) হয়।

শসাদি স্বর পরে থাকিলে পুমন্‌স্‌ শব্দের অন্‌ ভাগের লোপ হয়।

১মা—পুমান্‌ পুমাংসৌ পুমাংসঃ। ২য়া—পুমাংসম্‌ পুমাংসৌ পুংসঃ। ৩য়া—পুংসা পুংভ্যাম্‌ পুংভিঃ। ৪র্থী—পুংসে পুংভ্যাম্‌ পুংভ্যঃ। ৫মী—পুংসঃ পুংভ্যাম্‌ পুংভ্যঃ। ৬ষ্ঠী—পুংসঃ পুংসোঃ পুংসাম্‌। ৭মী—পুংসি পুংসোঃ পুংস্থ।

লঘীয়স্‌ শব্দ ( লঘুত্বযুক্ত ) উগিৎ হওয়াতে নুম্‌ হইবে।

১মা লঘীয়ান্‌ লঘীয়াংসৌ লঘীয়াংসঃ। ২য়া—লঘীয়াংসম্‌ লঘীয়াংসৌ লঘীয়সঃ। ৩য়া—লঘীয়সা লঘীয়োভ্যাম্‌ লঘীয়োভিঃ। ৪র্থী—লঘীয়সে লঘীয়োভ্যাম্‌ লঘীয়োভ্যঃ। ৫মী—লঘীয়সঃ লঘীয়োভ্যাম্‌ লঘীয়োভ্যঃ। ৬ষ্ঠী—লঘীয়সঃ লঘীয়সোঃ লঘীয়সাম্‌। ৭মী—লঘীয়সি লঘীয়সোঃ লঘীয়ঃসু। হে লঘীয়ন্‌।

ঈয়সু প্রত্যয়ান্ত গরীয়স্‌ কনীয়স্‌ যবীয়স্‌ শ্রেয়স্‌ প্রভৃতি সমুদয় শব্দের রূপ লঘীয়স্‌ শব্দবৎ।

২২২। হোঢ়ঃ ।৮।২।৩১।

পদান্তে এবং ঝল্‌ বর্ণ পরে থাকিলে হ স্থানে ঢ় হয়।

মধুলিহ্‌ শব্দ পুং ( ভ্রমর )

১মা—মধুলিট্‌ মধুলিহৌ মধুলিহঃ। ২য়া—মধুলিহম্‌ মধুলিহৌ মধুলিহঃ। ৩য়া—মধুলিহা মধুলিড্‌ভ্যাম্‌ মধুলিড্‌ভিঃ। ৪র্থী—মধুলিহে মধুলিড্‌ভ্যাম্‌ মধুলিড্‌ভ্যঃ। ৫মী—মধুলিহঃ মধুলিড্‌ভ্যাম্‌ মধুলিড্‌ভ্যঃ। ৬ষ্ঠী—মধুলিহঃ মধুলিহোঃ মধুলিহাম্‌। ৭মী—মধুলিহি মধুলিহোঃ মধুলিট্‌সু হে মধুলিট্‌।

২২৩। সাবন ডুহঃ। ৭।১।৯৮।

সি পরে থাকিলে অনডুহ শব্দের নুম্‌ আগম হয়। ( নুর পূর্ব্বে আ হইবে।

২২৪। অম্ সম্বুদ্ধৌ। ৭।১।৯৯।

সম্বুদ্ধি পরে থাকিলে চতুর্ ও অনডুহ শব্দের উকারের পরে অ হয়।

১মা—অনড্বান্ অনড্বাহৌ অনড্বাহঃ। ২য়া—অনড্বাহং অনড্বাহৌ অনডুহঃ। ৩য়া—অনডুহা অনডুদ্ভ্যাম্ অনডুদ্ভিঃ। ৪র্থী—অনডুহে অনডুদ্ভ্যাম্ অনডুদ্ভ্যঃ। ৫মী—অনডুহঃ অনডুদ্ভ্যাম্ অনডুদ্ভ্যঃ। ৬ষ্ঠী—অনডুহঃ অনডুহোঃ অনডুহাম্। ৭মী—অনডুহি অনডুহোঃ অনডুৎসু হে অনড্বন্।

২২৫। নহোধঃ। ৮।২।৩৪।

বিরাম বিষয়ে ও ব্যঞ্জনাদি প্রত্যয় পরে নহ্ ভাগান্ত শব্দের হ স্থানে ধ্ হয়।

উপানহ শব্দ স্ত্রীং ( চর্ম্মপাদুকা )

১মা—উপানৎ উপানহৌ উপানহঃ। ২য়া—উপানহম্ উপানহৌ উপানহঃ। ৩য়া—উপানহা উপানদ্ভ্যাম্ উপানদ্ভিঃ। ৪র্থী—উপানহে উপানদ্ভ্যাম্ উপানদ্ভ্যঃ। ৫মী—উপানহঃ উপানদ্ভ্যাম্ উপানদ্ভ্যঃ। ৬ষ্ঠী—উপানহঃ উপানহোঃ উপানহাম্। ৭মী—উপানহি উপানহোঃ উপানৎসু।

২২৬। দাদের্ধাতো র্ঘঃ। ৮।২।৩২।

পদান্তে এবং ঝল্ বর্ণ পরে থাকিলে দকারাদি ধাতুর হ স্থানে ঘ হয়।

২২৭। একাচোবশোভষ্ ঝষন্তস্য সধ্বোঃ। ৮।২।৩৭।

স ও ধ্ব পরে ধাত্ববয়ব একস্বর ঝষন্ত শব্দের অবয়ব বশ্ স্থানে ভষ্ হয়।

গোদুহ শব্দ ( গোপ )

১মা গোধুক্ গোদুহৌ গোদুহঃ। গোদুহম্ গোদুহৌ গোদুহঃ। ৩য়া গোদুহা গোধুগ্‌ভ্যাম্ গোধুগ্‌ভিঃ। ৪র্থী গোদুহে গোধুগ্‌ভ্যাম্ গোধুগ্‌ভ্যঃ।

৫মী গোহুহঃ গোধুগ্‌ভ্যাম্ গোধুগ্‌ভ্যঃ। ৬ষ্ঠী গোহুহঃ গোহুহোঃ গোহুহাম্। ৭মী গোহুহি গোহুহোঃ গোধুক্ষু।

২২৮। বা মুহদ্রুহষ্ণুহ ষ্ণিহাম্। ৮।২।৩৩।

পদান্তে এবং ঝলবর্ণ পরে মুহ প্রভৃতির হ স্থানে ঘ হয়। (পক্ষে ঢঃ)

মিত্রদ্রুহ শব্দ।

১মা মিত্রধ্রুক্ মিত্রদ্রুহৌ মিত্রদ্রুহঃ। ২য়া মিত্রদ্রুহম্ মিত্রদ্রুহৌ মিত্রদ্রুহঃ। ৩য়া মিত্রদ্রুহা মিত্রধ্রুগ্‌ভ্যাম্ মিত্রধ্রুগ্‌ভিঃ। ৪র্থী মিত্রদ্রুহে মিত্রধ্রুগ্‌ভ্যাম্ মিত্রধ্রুগ্‌ভ্যঃ। ৫মী মিত্রদ্রুহঃ মিত্রধ্রুগ্‌ভ্যাম্ মিত্রধ্রুগ্‌ভ্যঃ। ৬ষ্ঠী মিত্রদ্রুহঃ মিত্রদ্রুহোঃ মিত্রদ্রুহাম্। ৭মী মিত্রদ্রুহি মিত্রদ্রুহোঃ মিত্রধ্রুক্ষু।

২২৯। উভে অভ্যস্তম্। ৬।১।৬।

দ্বিরুক্ত ধাতুর উভয় ভাগকে অভ্যস্ত বলে।

২৩০। জক্ষিত্যাদয়ঃ ষট্। ৬।১।৬।

জক্ষ প্রভৃতির ও অভ্যস্ত সংজ্ঞা হয়।

২৩১। নাভ্যস্তাচ্ছতুঃ। ৬।১।৭৮।

অভ্যস্ত ধাতুর শতৃতে নুম্ হয় না।

দদৎ শব্দ।

১মা দদৎ দদতৌ দদতঃ। ২য়া দদতম্ দদতৌ দদতঃ। ৩য়া দদতা দদদ্ভ্যাম্ দদদ্ভিঃ। ৪র্থী দদতে দদদ্ভ্যাম্ দদদ্ভ্যঃ। ৫মী দদতঃ দদদ্ভ্যাম্ দদদ্ভ্যঃ। ৬ষ্ঠী দদতঃ দদতোঃ দদতাম্। ৭মী দদতি দদতোঃ দদৎসু।

এবং জক্ষৎ জক্ষতৌ জক্ষতঃ। জাগ্রৎ জাগ্রতৌ জাগ্রতঃ। দরিদ্রৎ দরিদ্রতৌ দরিদ্রতঃ।

শাসৎ শাসতৌ শাসতঃ। চকাসৎ চকাসতৌ চকাসতঃ

## ক্লীবলিঙ্গ ব্যঞ্জনান্ত।

হৃদ্ শব্দ ( হৃদয় )

১মা—হৃৎ হৃদী হৃন্দি, ২য়া—হৃৎ হৃদী হৃন্দি। অন্যান্য বিভক্তিতে সুহৃদ্ শব্দবৎ।

২৩২। অহন্॥ ৮।২।৬৮।

ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে অহন্ শব্দের ন্ স্থানে রু হয়।

অহন্ শব্দ ( দিবস )

১ম—অহঃ, অহ্নী-অহনী অহানি। ২য়া-অহঃ, অহ্নী অহনী, অহানি। ৩য়া-অহ্না, অহোভ্যাম্, অহোভিঃ। ৪র্থী—অহ্নে, অহোভ্যাম্ অহোভ্যঃ। ৫মী—অহ্নঃ, অহোভ্যাম্, অহোভ্যঃ। ৬ষ্ঠী—অহ্নঃ. অহ্নোঃ অহ্নাম্। ৭মী—অহ্নি-অহনি অহ্নোঃ অহঃসু। হে অহঃ।

নামন্ শব্দ ( নাম ) •

১মা—নাম, নাম্নী-নামনী, নামানি। ২য়া—নাম, নাম্নী-নামনী, নামানি। অন্যত্র রাজন্ শব্দবৎ। সামন্ ধামন্ দামন্ প্রেমন্ প্রভৃতি ক্লীবলিঙ্গ অন্‌ভাগান্ত শব্দ নামন্ শব্দবৎ।

কর্ম্মন্ শব্দ ( কার্য্য )

১ম—কর্ম্ম, কর্ম্মণী, কর্ম্মাণি। ২য়া—কর্ম্ম, কর্ম্মণী, কর্ম্মাণি। অন্যত্র আত্মন্ শব্দবৎ। পর্ব্বন্ জন্মন্ বর্ত্মন্ চর্ম্মন্ শর্ম্মন্ সদ্মন্ ভস্মন্ প্রভৃতি ব-ম সংযুক্ত ক্লীবলিঙ্গ অন্‌ভাগান্ত শব্দের রূপ কর্ম্মন্ শব্দবৎ।

ক্লীবলিঙ্গ ইন্‌ভাগান্ত শব্দ বারি শব্দবৎ যথা—

স্থায়িন্ শব্দ ( স্থিতিশীল )

১মা—স্থায়ি, স্থায়িনী, স্থায়ীনি। ২য়—স্থায়ি, স্থায়িনী, স্থায়ীনি। ইত্যাদি।

অসৃজ্ শব্দ ( রক্ত )

১মা—অসৃক্, অসৃজী, অসৃঞ্জি। ২য়া—অসৃক্, অসৃজী অসৃঞ্জি। ( শী, নুম্ ) অন্যত্র স্রজ্ শব্দবৎ।

ভবিষ্যৎ শব্দ ( ভাবি )

১মা—ভবিষ্যৎ, ভবিষ্যতী, ভবিষ্যন্তি। ২য়া—ভবিষ্যৎ ভবিষ্যতী ভবিষ্যন্তি।

২৩৩। শপ্‌শ্যনোর্নিত্যম্। ৭। ১। ৮১।

শতৃ প্রত্যয়ে ভ্বাদি ও দিবাদি গণীয় ধাতুর নিত্যনুম্ হইবে যথা—

গম্-শতৃ—গচ্ছৎ=( গমন কর্ত্তৃ )

১মা—গচ্ছৎ গচ্ছন্তী, গচ্ছন্তি। ২য়া—গচ্ছৎ, গচ্ছন্তী, গচ্ছন্তি।

গৈ—শতৃ—গায়ৎ=(গমন কর্ত্তৃ)।

১মা—গায়ৎ, গায়ন্তী, গায়ন্তি। ২য়া—গায়ৎ গায়ন্তী গায়ন্তি।

দিব্—শ্যন্—দীব্যৎ (ক্রীড়া কর্ত্তৃ)।

১মা—দীব্যৎ দীব্যন্তী দীব্যন্তি। ২য়া—দীব্যৎ দীব্যন্তী দীব্যন্তি।

নৃত্ শ্যন্—নৃত্যৎ—শব্দ—(নর্ত্তন কর্ত্তৃ)।

১মা নৃত্যৎ নৃত্যন্তী নৃত্যন্তি। নৃত্যৎ নৃত্যন্তী নৃত্যন্তি।

মতু ও বতু ভাগান্তশব্দ। শ্রীমৎ—

১মা—শ্রীমৎ শ্রীমতী শ্রীমন্তি। ২য়া শ্রীমৎ শ্রীমতী শ্রীমন্তি।

গুণবৎ—(গুণশালি)।

১মা—গুণবৎ গুণবতী গুণবন্তি। ২য়া—গুণবৎ গুণবতী গুণবন্তি।

মহৎ শব্দ ( শ্রেষ্ঠ )।

১মা—মহৎ মহতী মহান্তি। ২য়া—মৎ মহতী মহান্তি।

২৩৪। বা নপুংসকস্য। ৭।১।৭৯।

জস্ ও শস্ পরে থাকিলে ক্লীবলিঙ্গে অভ্যস্ত ধাতুর শতৃতে বিকল্পে নুম্ হয়।

১মা—দদৎ, দদতী, দদন্তি-দদতি ২য়া—দদৎ, দদতী, দদন্তি-দদতি।

২৩৫। আচ্ছীনদ্যোর্নুম্। ৭। ১। ৮১।

শী ও ঈপ্ পরে থাকিলে অবর্ণান্ত ধাতুর শতৃতে বিকল্পে নুম্ হয়।

(তুদাদি ও ভাদি অর্থাৎ আকারান্ত ধাতুরই হইয়া থাকে)

তুদ+শতৃ তুদৎ শব্দ ( ব্যথাদাতৃ )

১মা—তুদৎ, তুদন্তী-তুদতী, তুদন্তি। ২য়া—তুদৎ, তুদন্তী-তুদতী, তুদন্তি।

ভাৎ শব্দ ( দীপ্তিশালি )

১মা—ভাৎ, ভান্তী-ভাতী, ভান্তি। ২য়া—ভাৎ, ভান্তী-ভাতী, ভান্তি,

হবিস্ শব্দ ( ঘৃত )

১মা—হবিঃ হবিষী হবীংষি। ২য়া হবিঃ হবিষী হবীংষি।

জ্যোতিস্—শব্দ (দীপ্তি)।

১বা জ্যোতিঃ জ্যোতিষী জ্যোতীংষি। ২য়া জ্যোতিঃ জ্যোতিষী জ্যোতীংষি।

সর্পিস্ অর্চ্চিস্ রোচিস্ ও শোচিস্ প্রভৃতি সমুদয় ইস্‌ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ হবিস্ বা জ্যোতিস্ শব্দের ন্যায়।

ধনুস্ শব্দ ( চাপ ধনু )

১মা—ধনুঃ ধনুষী ধনূংষি। ২য়া ধনুঃ ধনুষী ধনূংষি।

চক্ষুস্—শব্দ (নেত্র)

১মা—চক্ষুঃ চক্ষুষী চক্ষূংষি, ২য়া চক্ষুঃ চক্ষুষী চক্ষূংষি।

বপুস্ আয়ুস্ প্রভৃতি উস্‌ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ ধনুস্ বা চক্ষুস্ শব্দবৎ।

পয়স শব্দ ( দুগ্ধ বা জল )

১মা—পয়ঃ পয়সী পয়াংসি। ২য়া—পয়ঃ পয়সী—পয়াংসি।

যশস্ শব্দ (কীর্ত্তি)

১মা—যশঃ যশসী যশাংসি। ২য়া—যশঃ যশসী যশাংসি।

মনস্ তমস্ চেতস্ সরস্ বক্ষস্ প্রভৃতি সমুদয় অস্ ভাগান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ পয়স্ বা যশস্ শব্দবৎ।

---

# ণত্ব বিধানম্।

২৩৬। রষাভ্যাং নোণঃ সমান পদে। ৮। ৪। ১।

এক পদস্থিত রেফ ও ষকারের পরবর্ত্তী ন মূর্দ্ধন্য হয়। স্বর্ণম্ তৃণম্

২৩৭। অট্‌কুপ্বাঙ্ নুম্ ব্যবায়েঽপি। ৮।৪।২।

স্বরবর্ণ, যবহ, কবর্গ, পবর্গ, আঙ্, নুম্ ( অনুস্বার ) ব্যবধানেও পূর্ব্বোক্ত নিমিত্তের পরবর্ত্তী ন মূর্দ্ধন্য হয়।

২৩৮। পূর্ব্ব পদাৎ সংজ্ঞায়ামগঃ ৮।৪।৩।

সংজ্ঞা বুঝাইলে পূর্ব্বপদস্থিত নিমিত্তের পরবর্ত্তী ন মূর্দ্ধন্য হয়। শূর্পণখা, প্রণসঃ খরণসঃ। গ ব্যবধানে হয় না-ঋগয়নম্

২৩৯। প্রনিরন্তঃ শরেক্ষু প্লক্ষাম্র কার্ষ্য খদির পীযূক্ষাভ্যোঽ সংজ্ঞায়ামপি। ৮।৪।৫।

সংজ্ঞা না বুঝাইলেও প্র নির্‌অন্তর্ শর ইক্ষু প্লক্ষ আম্র কার্ষ্য খদির ও পীযূক্ষা শব্দের পরস্থিত বন শব্দের ন মূর্দ্ধন্য হয়।

প্রবণম্ নির্ব্বণম্ অন্তর্ব্বণম্ শরবণম্ ইক্ষুবণমিত্যাদি।

২৪০। বিভাষৌষধি বনস্পতিভ্যঃ।৮।৪।৬।

নিমিত্তযুক্ত দ্বিস্বর ও ত্রিস্বর ওষধিবাচক ও বৃক্ষবাচক শব্দের পরবর্ত্তী বন শব্দের ন বিকল্পে মূর্দ্ধন্য হয়।

ব্রীহিবণং ব্রীহিবনম্, দূর্ব্বাবণং-দূর্ব্বাবনম্, শিরীষবণং শিরীষবনম্।

"বনং পুরগা মিশ্রকা-সিধ্রকা-সারিকা-কোটরাগ্রেভ্যঃ" পুরগাবণম্ অগ্রেবণম্।

২৪১। পানং দেশে। ৮।৪।৯।

পূর্ব্ব পদস্থিত নিমিত্তের পরবর্ত্তী পান শব্দের ন মূর্দ্ধন্য হয়। সুরা পানং যেষাং তে সুরাপাণাঃ উশীনরাঃ।

২৪২। বা ভাবকরণয়োঃ। ৮।৪।৯।

ভাব বিহিত ও করণ বিহিত পান শব্দের ন বিকল্পে মূর্দ্ধন্য হয়।

ক্ষীরপাণং ক্ষীরপানম্।

(ক) গিরিনদ্যাদীনাং বা সিঃ কৌঃ।

গিরিণদী গিরিনদী। স্বর্ণদী স্বর্নদী।

২৪৩। একাজুত্তরপদেণঃ ॥ ৮।৪।১২।

যদি পূর্ব্বপদে নিমিত্ত থাকে এবং পরপদ একস্বর হয় তবে পরপদের ন স্থানে ণ হয়। প্রভুণা বৃত্রহণৌ।

২৪৪। কুমতি চ ॥ ৮।৪।১৩।

পূর্ব্বপদ নিমিত্তযুক্ত এবং পরপদ কবর্গ যুক্ত হইলে মূর্দ্ধন্য হয়।

শ্রীকামেণ, গৃহগামিণা।

২৪৫। অহ্নোঽদন্তাৎ ॥ ৮।৪।৭।

রেফযুক্ত অকারান্ত পদের পরবর্ত্তী অহ্ন শব্দের ন মূর্দ্ধন্য হয়।

সর্ব্বাহ্নঃ পূর্ব্বাহ্নঃ।

২৪৬। হন্তেরৎ পূর্ব্বস্য ॥ ৮।৪।২২

অকারের পরবর্ত্তী হন্ ধাতুর ন মূর্দ্ধন্য হয়।

প্রঘ্নন্তি।

২৪৭। বাহন মাহিতাৎ ॥ ৮।৪।৮।

নিমিত্তের পরবর্ত্তী বস্তু প্রতিপাদক বাহন শব্দের ন মূর্দ্ধন্য হয়।

ইক্ষুবাহণম্। বস্তু বোধক না হইলে হয় না ইন্দ্রবাহনম্।

২৪৮। প্রাতিপদিকান্ত নুম্ বিভক্তিষুচ ॥ ৮।৪। ১১।

পূর্ব্ব পদস্থ নিমিত্তের পরবর্ত্তী শব্দান্ত নুম্ এবং বিভক্তির ন স্থানে ণ হয়। শব্দান্ত-মাষবাপিণৌ, নুম্-ব্রীহিবাপাণি বিভক্তি-মাষবাপেণ।

২৪৯। উপসর্গাদসমাসেঽপি ণোপদেশস্য ॥ ৮।৪।১৪।

উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী ণোপদেশ ধাতুর ন স্থানে ণ হয়।

ণদ্-প্রণদতি ণিদি-প্রণিন্দতি।

"উপসর্গাদ্বহুলম্" প্রণসঃ।

২৫০। নের্গদনদ পত পদ ঘু মা স্যতি হন্তি যাতি বাতি দ্রাতি প্সাতি বপতি বহতি শাম্যতি চিনোতি দেগ্ধিষু ॥ ৮।৪।১৭।

গদ প্রভৃতি ধাতু পরে থাকিলে নিমিত্তের পরস্থিত নি উপসর্গের ন স্থানে ণ হয়। প্রণিগদতি প্রণিনদতি।

২৫১। হিনুমিনা ॥ ৮।৪।১৫

নিমিত্তযুক্ত উপসর্গের পরস্থিত হিধাতুর নু, এবং মী ধাতুর নার ন স্থানে ণ হয়। প্রহিণোতি প্রমীণাতি।

২৫২। আনি লোট্ ॥ ৮।৪।১৬।

উপসর্গস্থ নিমিত্তের পরস্থিত লোটের আনির ন স্থানে ণ হয়।

প্রভবাণি দুর্ভবাণি।

২৫৩। শেষে বিভাষাঽকখাদাবষান্ত উপদেশে ॥ ৮।৪।১৮।

গদাদি এবং উপদেশে কাদি খাদি এবং ষান্তভিন্ন ধাতু পরে থাকিলে উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী "নি" র ন স্থানে বিকল্পে ণ হয়।

প্রণিভবতি—প্রনিভবতি।

২৫৪। অনিতেঃ ॥ ৮।৪।১৯।

উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী অন্ ধাতুর ন স্থানে ণ হয়। প্রাণিতি। হে প্রাণ্।

২৫৫। বমোর্ব্বা ।৮।৪।২৩।

ব এবং ম পরে থাকিলে উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী হন্ ধাতুর ন স্থানে ণ হয় বিকল্পে প্রহণ্মি—প্রহন্মি।

২৫৬। অন্তরদেশে ॥ ৮।৪।২৫।

দেশভিন্ন অর্থে অন্তর্ শব্দের পরস্থিত হন্ ধাতুর ন স্থানে ণ হয়। অন্তর্হণনম্। দেশেতু অন্তর্হননঃ।

২৫৭। অয়নঞ্চ ॥ ৮।৪।২৪। অন্তরয়ণম্।

২৫৮। কৃত্যচঃ ॥ ৮।৪।২৯।

উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী স্বরের পরস্থিত কৃৎপ্রত্যয়ের ন মূর্দ্ধন্য হয়। প্রপাণীয়ম্ "নির্ব্বিণ্ণস্যোপসংখ্যানম্" নির্ব্বিণ্ণঃ।

২৫৯। ণের্ব্বিভাষা ॥ ৮। ৪। ৩০।

ণ্যন্ত ধাতুর পরবর্ত্তী হইলে বিকল্পে মূর্দ্ধন্য হয়। প্রযাপণীয়ম্ প্রযাপনীয়ম্। প্রযাপ্যমাণম্। প্রযাপ্যমানম্।

২৬০। হলশ্চেজুপধাৎ ॥ ৮। ৪। ৩১।

ব্যঞ্জনাদি ইজুপধ ধাতুর কৃৎপ্রত্যয়স্থ ন স্থানে বিকল্পে ণ হয়। প্রকোপণীয়ং—প্রকোপনীয়ম্।

২৬১। ইজাদেঃ সনুমঃ ॥ ৮। ৪। ৩০।

নুম্‌যুক্ত ইজাদি ব্যঞ্জনান্ত ধাতুর কৃৎপ্রত্যয়ের ন স্থানে ণ হয়। প্রেঙ্খণীয়ম্।

## ণত্বনিষেধঃ।

২৬২। পদান্তস্য ॥ ৮। ৪। ৩৭।

পদের অন্তস্থিত ন্ স্থানে ণ হয় না। রামান্, নরান্।

২৬৩। পদব্যবায়েঽপি ॥ ৮। ৪। ৩৮।

পদব্যবধানেও মূর্দ্ধন্য হয় না। মাষকুম্ভবাপেন।

"অতদ্ধিত ইতি বাচ্যম্" আর্দ্র গোময়েণ।

২৬৪। ন ভাভূপূকমি গমিপ্যায়ী বেপাম্ ॥ ৮। ৪। ৩৪।

ভাপ্রভৃতি ধাতুর কৃৎপ্রত্যয়ের ন মূর্দ্ধন্য হয় না। প্রভানীয়ম্ প্রভবনীয়ম্।

২৬৫। ষাৎপদান্তাৎ ॥ ৮। ৪। ৩৫

অন্ত ষকারের পরবর্ত্তী ন মূর্দ্ধন্য হয় না। নিষ্পানম্ সর্পিষ্পানম্।

২৬৬। নশেঃ ষান্তস্য ॥ ৮। ৪ ৩৬।

নশ্ ধাতু ষান্ত হইলে মূর্দ্ধন্য হয় না। প্রনংষ্ট, প্রনঙ্ক্ষ্যতি।

---

# ষত্ববিধানম্।

২৬৭। অপদান্তস্য মূর্দ্ধন্যঃ ॥ ৮। ৩। ৫৫।

২৬৮। ইণ্কোঃ ॥ ৮। ৩। ৫৭।

২৬৯। আদেশ প্রত্যয়য়োঃ ॥ ৮। ৩। ৫৯।

ইণ্ এবং কবর্গের পরবর্ত্তী অপদান্ত, আদেশ ও প্রত্যয়ের অবয়ব, স স্থানে ষ হয়। রামেষু বৃক্ষেষু গীর্ষু।

২৭০। নুম্বিসর্জ্জনীয় শর্ব্যবায়েঽপি ॥ ৮। ৩। ৫৮।

নুম্ (ং) বিসর্গ এবং শর্ (শ ষ স) ব্যবধানেও নিমিত্তের পরবর্ত্তী স মূর্দ্ধন্য হয়। সর্পীংষি, ধনূংষু।

২৭১। শাসিবসিঘসীনাঞ্চ ॥ ৮। ৩। ৬০।

শাস্ প্রভৃতি ধাতুর স মূর্দ্ধন্য হয়। শিষ্যতে; উষতুঃ।

২৭২। স্তৌতিণ্যোরেব ষণ্যভ্যাসাৎ॥ ৮। ৩। ৬১।

ষত্বপ্রাপ্ত সন্ পরে থাকিলে স্তু এবং ণ্যন্ত ধাতুরই স মূর্দ্ধন্য হয়। তুষ্টূষতি সুষ্বাপয়িষতি।

২৭৩। সঃ স্বিদি স্বদি সহীনাঞ্চ ॥ ৮। ৪। ৬২।

স্বিদ প্রভৃতি ধাতুর মূর্দ্ধন্য হয় না। সিস্বেদয়িষতি।

২৭৪। উপসর্গাৎ সুনোতি সুবতি স্তবতি স্যতি স্তৌতি স্তোভতি স্থাসেন যসেধ সিচ সঞ্জ স্বঞ্জাম্ ॥ ৮। ৩। ৬৫।

উপসর্গস্থ নিমিত্তের পরবর্ত্তী সু প্রভৃতি ধাতুর স স্থানে ষ হয়। নিষেধতি পরিষস্বজে।

২৭৫। সদিরপ্রতেঃ ॥ ৮। ৩। ৬৬।

প্রতিভিন্ন উপসর্গের পরবর্ত্তী সদ্ ধাতুর স মূর্দ্ধন্য হয়। নিষীদতি।

২৭৬। স্তন্ভেঃ ॥ ৮। ৩। ৬৭।

উপসর্গের পরবর্ত্তী স্তন্ভ ধাতুর স মূর্দ্ধন্য হয়। প্রতিষ্টভ্নাতি।

২৭৭। অবাচ্চালম্বনাবিদূর্য্যয়োঃ ॥ ৮। ৩। ৬৮।

আশ্রয় ও সামীপ্য অর্থে অব উপসর্গের পরবর্ত্তী স্তন্ভ ধাতুর স মূর্দ্ধন্য হয়। যষ্টি মবষ্টভ্য আস্তে।

২৭৮। বেশ্চ স্বনোভোজনে ॥ ৮। ৩। ৬৯।

অব এবং বি পূর্ব্বক স্বন্ ধাতুর স মূর্দ্ধন্য হয়। বিষ্বনতি।

২৭৯। পরিনিবিভ্যঃ সেবসিত সয় সিবু সহ স্থুট্ স্তু স্বঞ্জাম্।
৮।৩।৭০।

পরি প্রভৃতি উপসর্গের পরস্থিত সেব্ প্রভৃতি ধাতুর স মূর্দ্ধন্য হয়। নিষেবতে।

২৮০। প্রাক্‌সিতাদড়্ব্যবায়েপি।৮।৩।৬৩।

অষ্টমাধ্যায়ের তৃতীয় পাদের ৬৫ সূত্রের সুধাতু হইতে ৭০ সূত্রের সিত ধাতুর পূর্ব্ব পর্য্যন্ত (২৭১—২৭৬) যে সকল ধাতুর নির্দ্দেশ আছে ঐ সকল ধাতুর অট্ ব্যবধানেও ষত্ব হয়। ন্যষেধং। ব্যষ্বনৎ।

২৮১। স্থাদিষ্বভ্যাসেন চাভ্যাসস্য।৮.৩।৬৪।

৮।৩।৬৫ সূত্রের স্থা ধাতু হইতে ৮।৩।৭০ সূত্রের সিত ধাতুর পূর্ব্ব পর্য্যন্ত যে সকল ধাতুর উল্লেখ আছে ঐ সকল ধাতুর অভ্যাস ব্যবধানেও ষত্ব হয়। নিষিষেধ নিষিষিধতুঃ

২৮২। সেধতে র্গতৌ।৮।৩।১১৩।

গমনার্থ সেধধাতুর ষত্ব হয় না। বিসেধতি।

২৮৩। সিবাদীনামড়্ব্যবায়েঽপি।৮।৩।৭১।

পরি নি ও বি উপসর্গের পরবর্ত্তী সিব্ প্রভৃতি ধাতুর স অড্ ব্যবধানেও বিকল্পে মূর্দ্ধন্য হয়। পর্য্যসহত পর্য্যষহত।

২৮৪। উপসর্গ প্রাদুর্ভ্যা মস্তির্যচ্ পরঃ।৮।৩.৮৭।

য এবং স্বর পরে থাকিলে উপসর্গ এবং প্রাদুঃশব্দের পরবর্ত্তী অস্ ধাতুর স মূর্দ্ধন্য হয়। নিষ্যাৎ প্রাদুঃষ্যাৎ নিষন্তি প্রাদুঃষন্তি।

২৮৫। সুবিনির্দুর্ভ্যঃসুপি সূতিসমাঃ।৮।৩।৮৮।

সুপ্রভৃতির পরবর্ত্তী সুপাদি ধাতুর স মূর্দ্ধন্য হয়। সুষুষুপতুঃ সুষুষুপুঃ।

২৮৬। নিনদীভ্যাং স্নাতেঃ কৌশলে।৮।৩।৮১।

কৌশল অর্থে নি এবং নদী শব্দের পরবর্ত্তী স্নাধাতুর স মূর্দ্ধন্য হয়। শাস্ত্রেষু নিষ্ণাতঃ, নদ্যাং স্নাতীতি নদীষ্ণঃ।

২৮৭। সূত্রং প্রতিষ্ণাতম্।৮।৩।৯০।

শুদ্ধ অর্থে প্রতি পূর্ব্বক স্না ধাতুর স মূর্দ্ধন্য হয়। প্রতিষ্ণাতম্ "কপিষ্ঠলো গোত্রে" "প্রষ্ঠোঽগ্রগামিনি।"

২৮৮। আম্বাম্ব গো ভূমি সব্যাপদ্বিত্রিকুশে কুশঙ্কঙ্গু কঞ্জি পুঞ্জি পরমেবর্হি র্দিব্যগ্নিভ্যঃ স্থঃ।৮।৩।৯৭।

অম্বাদি শব্দের পরবর্ত্তী স্থা ধাতুর স মূর্দ্ধন্য হয়। অম্বষ্ঠঃ দ্বিষ্ঠঃ ত্রিষ্ঠঃ।

২৮৯। সুষামাদিষুচ। ৮। ৩। ৯৮।

সুষামা প্রভৃতি পদে মূর্দ্ধন্য হয়। সুষামা, সুষন্ধিঃ- নিষেধঃ, ইত্যাদি।

২৯০। সমাসে অঙ্গুলেঃ সঙ্গঃ॥ ৮। ৩। ৮০। অঙ্গুলিষঙ্গঃ।

২৯১। ভীরোঃ স্থানম্॥ ৮। ৩। ৮১। ভীরুষ্ঠানম।

২৯২। জোতিরায়ুষ স্তোমঃ। ৮। ৩। ৮৩। জ্যোতিষ্টোমঃ আয়ুষ্টোমঃ।

২৯৩। অগ্নেঃ স্তুৎ স্তোম সোমাঃ ॥ ৬। ৩। ৮২। অগ্নিষ্টুৎ, অগ্নিষ্টোমঃ, অগ্নীষোমৌ।

২৯৪। মাতৃপিতৃভ্যাং স্বসা॥ ৮। ৩।৮৪। মাতৃষ্বসা, পিতৃষ্বসা।

২৯৫। গবি যুধিভ্যাং স্থিরঃ॥ ৮।৩। ৯৫। গবিষ্ঠিরঃ যুধিষ্ঠিরঃ।

২৯৬। ইণঃ ষঃ॥ ৮। ৩। ৩৯।

ইণের পরস্থিত বিসর্গ স্থানে ষ হয়। সর্পিষ্পাশম্।

২৯৭। ইদুদুপধস্য চাপ্রত্যয়স্য॥ ৮। ৩।৪১।

ইকারোপধ ও উকারোপধ বিসর্গ স্থানে ষ হয়। আবিষ্কৃতম্ দুষ্কৃতম্।

২৯৮। ইস্সুসোঃ সামর্থ্যে। ৮। ৩। ৪৪।

কবর্গ পবর্গ পরে থাকিলে ইস্ভাগান্ত ও উস্ভাগান্ত শব্দের স স্থানে ষ হয়। সর্পিষ্করোতি।

২৯৯। নিত্যং সমাসেঽনুত্তর পদস্থ। ৮। ৩।৪৫। সর্পিষ্কুণ্ডিকা।

---

# স্ত্রীপ্রত্যয় প্রকরণম্।

৩০০। স্ত্রিয়াম্॥ ৪। ১। ২।

৩০১। অজাদ্যতষ্টাপ্॥ ৪।১। ৪।

স্ত্রীলিঙ্গে অজাদি অকারান্ত শব্দের পরে টাপ্ ( আ ) হয়। অজা, এড়কা, অশ্বা।

৩০২। প্রত্যয়স্থাৎ কাৎ পূর্ব্বস্যাত ইদাপ্যসুপঃ॥ ৭।৩।৪৪।

আপ্ পরে থাকিলে প্রত্যয় ককারের পূর্ব্ববর্ত্তী অকার স্থানে ইৎ (ই) হয় কিন্তু অন্য পদের পরবর্ত্তী হইলে হয় না। পাচক—পাচিকা, গায়ক —গায়িকা।

৩০৩। ন যাসয়োঃ॥ ৭। ৩। ৪৫। যকা সকা।

(ক) আশিষিবুনশ্চন॥ সিঃ কৌঃ জীবকা ভাবকা।

(খ) ক্ষিপকাদীনাঞ্চন। সিঃ কৌঃ ক্ষিপকা, কন্যকা।

৩০৪। ভস্ত্রৈষাজাজ্ঞাদ্বাস্বা নঞ্ পূর্ব্বাণামপি॥ ৭। ৩। ৪৭।

ভস্ত্রা প্রভৃতি শব্দের পূর্ব্বে নঞ্ থাকিলেও বিকল্পে ইকার হয়। ভস্ত্রা—ভস্ত্রিকা—ভস্ত্রকা, এষা—এষিকা—এষকা, অজা—অজিকা—অজকা, জ্ঞা—জ্ঞিকা—জ্ঞকা, দ্বা—দ্বিকা—দ্বকা, স্বা—স্বিকা—স্বকা, এবং নির্ভস্ত্রকা—নির্ভস্ত্রিকা, নিস্বিকা নিস্বকা।

৩০৫। অভাষিত পুংস্কাচ্চ ॥ ৭। ১। ৪৮।

শব্দ যদি ভাষিত পুংস্ক না হয় তবে অকার স্থানে বিকল্পে ই হয়। গঙ্গা—গঙ্গিকা—গঙ্গকা। "আদাচার্য্যাণাং" গঙ্গাকা।

৩০৬। টিড্ঢ ঢাণঞ্ দ্বয়সঞ্ দধ্নঞ্ মাত্রচ্ তয়প্ ঢক্ ঢঞ্ কঞ্ ক্বরপঃ। ৪। ১। ১৫

টিত্ প্রভৃতি প্রত্যয়ান্ত শব্দের উত্তর ঙীপ্ হয়। কিন্তু উপসর্জ্জনে হয় না। টইত্প্রত্যয় কুরুচরী। উপসর্জনে তু বহুকুরুচরা। ঢক্ সৌপর্ণেয়ী, অণ্ ঐন্দ্রী, অঞ্ ঔৎসী, দ্বয়সঞ্ উরুদ্বয়সী, দধ্নঞ্ উরুদঘ্নী, মাত্রচ্-উরুমাত্রী, তয়প্ পঞ্চতয়ী, ঢক্ (ইক) আক্ষিকী, ঢঞ্ লাবণিকী, কঞ্ তাদৃশী ক্বরপ্ ইত্বরী।

"তাচ্ছীলিকে ণেঽপি" চৌরী। "নঞ্স্নঞীকক্খ্যুং স্তরুণ তলুনানা মুপসংখ্যানম্" স্ত্রৈণী তরুণী।

৩০৭। হলস্তাদ্ধিতস্য ॥ ৬। ৪। ১৫০।

ঈ পরে থাকিলে ব্যঞ্জনের পরবর্ত্তী তদ্ধিত যকারের লোপ হয়। গার্গ্যী গার্গী।

৩০৮। বয়সি প্রথমে ॥ ৪। ১। ২০।

বয়সের প্রাথম্য প্রতীতি হইলে অকারান্ত শব্দের উত্তর ঙীপ্ হয়। কুমারী বধূটী।

৩০৯। দ্বিগোঃ ৪। ১। ২১।

অকারান্ত দ্বিগু সমাসে ঙীপ্ হয়। ত্রিলোকী। অজাদেরাকৃতিগণত্বাৎ ত্রিফলা ত্র্যনীকা সেনা।

৩১০। অপরিমাণ বিস্তাচিত কম্বলেভ্যো ন তদ্ধিত লুকি। ৪। ১। ২২।

পঞ্চাশ্বা।

৩১১। কাণ্ডান্তাৎ ক্ষেত্রে॥ ৪। ১। ২৩।

দ্বেকাণ্ডে প্রমাণমস্যাঃ দ্বিকাণ্ডা ক্ষেত্রভক্তিঃ।

৩১২। পুরুষাৎ প্রমাণেঽন্যতরস্যাম্॥ ৪। ১। ২৪।

তদ্ধিতের লোপ হইলে প্রমাণ বোধক পুরুষ শব্দান্ত দ্বিগুর পরে বিকল্পে ঈপ্ হয়। দ্বৌপুরুষৌ প্রমাণমস্যাঃ দ্বিপুরুষী দ্বিপুরুষা।

৩১৩। বহুব্রীহে রুধসোঙীপ্॥ ৪। ১। ২৫।

বহুব্রীহি সমাসে উধস্ শব্দের উত্তর ঙীপ্ হয়। কুণ্ডোধ্নী। "সংখ্যাব্যয়াদেঙীপ্" দ্ব্যুধ্নী অত্যুধ্নী।

৩১৪। দাম হায়নাচ্চ॥ ৪। ১। ২৭।

দ্বিদাম্নী, দ্বিহায়নী। বয়সোঽন্যত্র দ্বিহায়না।

৩১৫। অন্যতোঙীষ্। ৪। ১। ৪০।

কল্মাষী সারঙ্গী।

৩১৬। ষিদ্গৌরাদিভ্যশ্চ॥ ৪। ১। ৪১।

ষইৎ ও গৌর প্রভৃতির উত্তর ঙীষ্ হয়।

নর্ত্তকী বৈষ্ণবী গৌরী।

৩১৭। সূর্য্য তিষ্যাগস্ত্য মৎস্যানাং য উপধায়াঃ। ৬। ৪। ১৪৯।

সূর্য্য প্রভৃতি শব্দের উপধা য লোপ হয়। সূর্য্য সৌরীয়ঃ সৌরী! তিষ্য—তৈষমহঃ তৈষী রাত্রিঃ, অগস্ত্য আগস্তীয়ঃ আগস্তী, মৎস্য মৎসী।

৩১৮। জানপদ কুণ্ড গোণ স্থল ভাজনাগ কাল নীল কুশ কামুক কবরা দ্বৃত্ত্যমত্রা বপনা কৃত্রিমা শ্রাণা স্থৌল্য বর্ণানাচ্ছাদনায়ো বিকার মৈথুনেচ্ছা কেশবেশেযু।৪।১।৪২।

বৃত্তি প্রভৃতি অর্থে জানপদ প্রভৃতির উত্তর ঙীষ্ হয়। জানপদী বৃত্তিঃ।

৩১৯। বোতোগুণবচনাৎ। ৪।১।৪৪।

গুণবাচী (বিশেষণ) উকারান্ত শব্দের উত্তর বিকল্পে ঙীষ্ হয়। মৃদু—মৃদ্বী মৃদুঃ, সাধু—সাধ্বী সাধুঃ।

৩২০। বহ্বাদিভ্যশ্চ। ৪।১।৪৫।

বহু প্রভৃতির উত্তরও বিকল্পে হয়। বহ্বী-বহুঃ।

(ক) কৃদিকারাদক্তিনঃ। সিঃ কৌঃ।

ক্তি ভিন্ন কৃৎপ্রত্যয়ের ইকারের পরে বিকল্পে হয়।

রাত্রী রাত্রিঃ, রজনী-রজনিঃ।

৩২১। পুংযোগাদাখ্যায়াম্।৪।১।৪৮।

যে শব্দ পুরুষ সম্বন্ধে স্ত্রীত্ব প্রতিপাদক হয় তদুত্তর ঙীষ্ হয়। গোপ গোপী, পালকান্তান্ন-গোপালিকা।

৩২২। ইন্দ্র বরুণ ভব শর্ব্ব রুদ্র মৃড় হিমারণ্য যব যবন মাতুলা চার্য্যাণা মানুক্।৪।১।৪৯।

ইন্দ্র প্রভৃতির উত্তর ঙীষ্ এবং আনুক্ হয়। ইন্দ্রাণী ভবানী "হিমারণ্যয়োর্ম্মহত্ত্বে" হিমানী, অরণ্যানী।

যাতু স্বয়মেবাধ্যাপিকা তত্র বা ঙীষ্ উপাধ্যায়ী উপাধ্যায়া। আচার্য্যাদণত্বঞ্চ" আচার্য্যানী, স্বয়ংব্যাখ্যাত্রী আচার্য্যা "অর্য্যাক্ষত্রিয়াভ্যাং বা" অর্য্যাণী অর্য্যা, ক্ষত্রিয়াণী ক্ষত্রিয়া। পাণিগৃহীতী ভার্য্যায়াম্।

৩২৩। স্বাঙ্গাচ্চোপসর্জ্জনা দসং যোগোপধাৎ।৪।১।৫৪।

উপধাতে সংযুক্ত বর্ণ না থাকিলে স্বাঙ্গবাচী উপসর্জ্জনের পরে বিকল্পে ঙীষ্ হয়। কেশানতিক্রান্তা অতিকেশী অতিকেশা। চন্দ্রমুখী চন্দ্রমুখা সংযুক্তোপধ—সুগুল্ফা।

৩২৪। নাসিকোদরৌষ্ঠ জঙ্ঘা দন্ত কর্ণ শৃঙ্গাচ্চ ।৪।১।৫৫।

নাসিকাদি শব্দের পরে বিকল্পেঙীষ্ হয়। তুঙ্গনাসিকী তুঙ্গনাসিকা বিম্বোষ্ঠী বিম্বোষ্ঠা।

৩২৫। নক্রোড়াদি বহ্বৃচঃ ।৪।১।৫৬।

ক্রোড়াদি শব্দের পরে ঙীষ্ হয় না। কল্যাণক্রোড়া, সুজঙ্ঘনা।

৩২৬। সহনঞ্ বিদ্যমান পূর্ব্বাচ্চ। ৪।৪।১।৫৭।

যে শব্দের পূর্ব্বে সহ, নঞ্ বা বিদ্যমান শব্দ থাকে তদুত্তর ঙীষ্ হয় না। সকেশা; অকেশা বিদ্যমান নাসিকা।

৩২৭। নখমুখাৎ সংজ্ঞায়াম্। ৪।১।৫৮।

নখও মুখ শব্দের পরে ঙীষ্ হয় না। শূর্পনখা গৌরমুখা।

৩২৮। দিক্পূর্ব্বপদা ন্ঙীপ্।

পূর্ব্বে দিগ্বাচক শব্দ থাকিলে স্বাঙ্গবাচী শব্দের পরে ঙীপ্ হয়। প্রাঙ্মুখী উদঙ্মুখী।

৩২৯। সখ্যশিশ্বীতিভাষায়াম্ ।৪।১।৬২। সখী অশিশ্বী।

৩৩০। জাতের স্ত্রী বিষয়াদযোপধাৎ। ৪। ১। ৬৩।

যাহা নিত্য স্ত্রীলিঙ্গ নয় এমন জাতি বাচক অযোপধ শব্দের উত্তর ঙীষ্ হয়। তটী বৃষলী ঔপগবী। "হয় গবয় মনুষ্য মৎস্যানা ম প্রতিষেধঃ হয়ী গবয়ী মানুষী মৎসী।

৩৩১। ইতো মনুষ্যজাতেঃ॥ ৪। ১। ৬৫।

মনুষ্য অর্থে ইকারান্ত শব্দের উত্তর ঙীষ্ হয়। দাক্ষী। যোপধ শব্দের পরেও হয় ঔদমেয়ী।

৩৩২। ঋন্নেভ্যোঙীপ্॥ ৪। ১। ৫।

ঋকারান্ত এবং নান্ত শব্দের পরে ঙীপ্ হয়। দাত্রী কর্ত্রী, রাজ্ঞী গুণিনী।

৩৩৩। উঙূতঃ॥ ৪। ১। ৬৬।

উকারান্ত অযোপধ মনুষ্যবাচক শব্দের পরে উঙ্ (ঊ) হয়। কুরূঃ ভীরূঃ।

৩৩৪। পঙ্গোশ্চ। ৪। ১। ৬৮।

পঙ্গূঃ। "শ্বশুর স্যোকারাকার লোপশ্চ"। শ্বশ্রূঃ।

৩৩৫। ঊরূত্তরপদা দৌপম্যে॥ ৪। ১। ৬৯।

যদি পূর্ব্বপদ উপমান বাচক হয় এবং পরে উরু শব্দ থাকে তবে উঙ্ হয়। করভোরূঃ।

৩৩৬। সংহিত শফ লক্ষণ বামাদেশ্চ॥ ৪। ১। ৭০।

অনৌপম্যার্থং সূত্রম্। সংহিতোরূঃ, শফোরূঃ, বামোরূঃ।

৩৩৭। সংজ্ঞায়াম্॥ ৪। ১। ৭২। কদ্রূঃ, কমণ্ডলূঃ।

৩৩৮। যূনস্তিঃ। ৪। ১। ৭৭।

যুবন্ শব্দের পরে তি প্রত্যয় হয়। যুবতিঃ, যু—শতৃ ঙীপ্ যুবতী। যুবন্ ঈ যূনী।

# পাণিনিসারঃ।

## বিভক্তি।

৩৩৯। প্রাতিপদিকার্থ লিঙ্গপরিমাণ বচনমাত্রে প্রথমা। ২।৩।৪৬।

প্রাতিপদিকাদিমাত্রপ্রতীতৌ প্রথমা বিভক্তির্ভবতি॥ প্রাতিপদিকার্থমাত্র লিঙ্গমাত্র ও পরিমাণমাত্র বুঝাইলে প্রথমা হয়। প্রাতি—উচ্চৈঃ প্রাতঃ, বৃক্ষঃ লতা। লিঙ্গ—তটঃ তটী তটং—পরিমাণ দ্রোণোব্রীহিঃ। সংখ্যা—একঃ দ্বৌ বহবঃ।

৩৪০। সম্বোধনে চ॥ ২। ৩। ৪৭॥

সম্বোধনেচার্থে প্রথমা ভবতি। সম্বোধন বুঝাইলে প্রথমা বিভক্তি হয়। হে রাম! হে হরে হে সাধো।

(ক) অভিহিতে প্রথমা॥ ইতি বার্ত্তিকঃ

অভিহিতে (উক্তে) কর্ত্তরি কর্ম্মণিচ প্রথমা স্যাৎ। কর্ত্তৃবাচ্যের ক্রিয়ার কর্ত্তা উক্ত হয়, এবং কর্ম্মবাচ্যের ক্রিয়ার কর্ম্ম উক্ত হয়। উক্ত কারকে প্রথমা বিভক্তি হয়। বৃক্ষঃ শোভতে, নদী বহতি। চন্দ্রো দৃশ্যতে, গ্রামো গম্যতে।

৩৪১। কর্ত্তুরীপ্সিততমং কর্ম্ম॥ ১। ৪। ৪৯।

কর্ত্তুঃ ক্রিয়য়া ব্যাপ্তুং ইষ্টতমং কারকং কর্ম্মসংজ্ঞং ভবতি।

কর্ত্তার ক্রিয়াদ্বারা যাহা ব্যাপ্ত হয় তাহা কর্ম্ম।

---

নির্ব্বর্ত্ত্যঞ্চ বিকার্য্যঞ্চ প্রাপ্যঞ্চেতি ত্রিধা মতম্।
যদসজ্জায়তে যদ্বা জন্মনা যৎপ্রকাশতে॥
তন্নির্ব্বর্ত্ত্যং, বিকার্য্যঞ্চ কর্ম্ম দ্বেধা ব্যবস্থিতম্।
প্রকৃত্যুচ্ছেদসম্ভূতং কিঞ্চিৎ কাষ্ঠাদি ভস্মবৎ॥

৩৪২। কর্ম্মণি দ্বিতীয়া॥ ২।৩।২।

অনুক্তে কর্ম্মণি দ্বিতীয়া ভবতি।

ঘটং করোতি, ওদনং পচতি, চন্দ্রং পশ্যতি।

৩৪৩। অকথিতঞ্চ॥ ১।৪।৫১।

অপাদানাদিভিঃ অবিবক্ষিতং কারকমপি কর্ম্ম সংজ্ঞং ভবতি। অনেকস্থলে অপাদানাদি অবিবক্ষিত হয়; ঐ সমুদায়েরও কর্ম্মসংজ্ঞা হয়।

কিঞ্চিৎ গুণান্তরাধানাৎ সুবর্ণাদি বিকারবৎ।
ক্রিয়াকৃত বিশেষাণাং সিদ্ধির্যত্র ন বিদ্যতে॥
দর্শনাদনুমানাদ্বা তৎপ্রাপ্য মিহ কথ্যতে।

সেই কর্ম্ম নির্ব্বর্ত্ত্য, বিকার্য্য ও প্রাপ্যভেদে ত্রিবিধ। যাহা পূর্ব্বে না থাকিয়া উৎপাদিত হয়, অথবা অবস্থান্তরদ্বারা উৎপন্ন হয়, তাহাকে নির্ব্বর্ত্ত্য কর্ম্ম কহে। যথা—কটং করোতি। এখানে পূর্ব্বে কট ছিলনা পরে উৎপন্ন হইয়াছে।

বিকার্য্য কর্ম্ম দ্বিবিধ। এক প্রকার—প্রকৃতির অর্থাৎ পূর্ব্বাবস্থার উচ্ছেদসাধন করিয়া হয়, যথা কাষ্ঠং ভস্ম করোতি। দ্বিতীয় প্রকার—প্রকৃতির অর্থাৎ স্বাভাবিক অবস্থার সাধারণ পরিবর্ত্তনদ্বারা হয়, যথা সুবর্ণং কুণ্ডলং করোতি। কাষ্ঠের অবস্থাপরিবর্ত্তন অপেক্ষা সুবর্ণের পরিবর্ত্তন অতি অল্প। যে কর্ম্মে নির্ব্বর্ত্ত্য বা বিকার্য্যের লক্ষণ লক্ষিত না হয়, উহাই প্রাপ্য কর্ম্ম। যথা চন্দ্রং পশ্যতি।

অর্থাৎ যাহার সহিত প্রকৃতিবাচক পদ না থাকে এবং ক্রিয়াজন্য উৎপত্তিরূপ ফল বর্ত্তমান থাকে উহাই নির্ব্বর্ত্ত্য কর্ম্ম; প্রকৃতিবাচক পদ থাকিলেই বিকার্য্য হয় "কটং করোতি" এইটি নির্ব্বর্ত্ত্যের উদাহরণ; কিন্তু যদি "কাশান্ কটং করোতি" এইরূপ বলা যায় তবেই উহা বিকার্য্য

ঐ অবস্থায়ই ক্রিয়ার দ্বিকর্ম্মকত্ব হয়।

যথা—দুহ্যাচ্ পচ দণ্ড রুধিপ্রচ্ছি চিত্র শাস্থ জিমন্থ মুষাম্।
কর্ম্মযুক্ স্যাদকথিতন্তথা স্যান্নীহৃকৃষ্ বহাম্॥

---

হইল। কারণ এখানে "কটং" পদটি প্রকৃতিভূত 'কাশান্'. পদের সহিত মিলিত হইয়া প্রযুক্ত হইয়াছে। পদদ্বারা যদি প্রকৃতি বিকৃতভাব প্রতীয়মান হয় এবং সেই বিকৃতভাব ক্রিয়ানির্ব্বাহ্য হয়, তবেই উহা বিকার্য্য কর্ম্ম হয়, যথা "কাষ্ঠং ভস্ম করোতি" "তণ্ডুলান্ ওদনং পচতি।"

যে কর্ম্মে ক্রিয়ানির্ব্বাহ্য বিশেষত্ব না থাকে অথচ ক্রিয়া-ফলবত্তা থাকে, উহাই প্রাপ্য কর্ম্ম যথা "চন্দ্রং পশ্যতি" "গ্রামং গচ্ছতি" এখানে কটকুণ্ডলাদির ন্যায় চন্দ্র ও গ্রামাদির অবস্থা পরিবর্ত্তিত হয় নাই তথাপি চন্দ্রাদি, দর্শন-গমনাদিক্রিয়ার ফলভাগী হইয়াছে বলিয়া কর্ম্ম হইল। "ক্রিয়াজন্য ফলভাগিত্বং কর্ম্মত্বম্" যাহা ক্রিয়াজনিত ফলভাগী হইবে তাহাই কর্ম্ম।

ধাতুর অর্থ দ্বিবিধ—ব্যাপার ও ফল। যদি ব্যাপার ও ফল উভয়ই কর্ত্তৃনিষ্ঠ হয় তবে ধাতু অকর্ম্মক হয়। যথা "পততি" এখানে স্পন্দনাদি ব্যাপার ও উত্তরদেশ সংযোগরূপ ফল এই উভয়ই কর্ত্তৃনিষ্ঠ, এজন্য পত্ ধাতু অকর্ম্মক। "গ্রামং গচ্ছতি" অন্নং ভুঙ্‌ক্তে ইত্যাদি স্থলে পাদনিক্ষেপ-গলাধঃকরণাদি ব্যাপার কর্ত্তৃনিষ্ঠ, কিন্তু উত্তরদেশ প্রাপ্তিরূপ ফল গ্রামাদিনিষ্ঠ অতএব গম্ ভুজ্ প্রভৃতি ধাতু সকর্ম্মক।

তথাচ হরিঃ——ফলব্যাপারয়োরেক নিষ্ঠতায়ামকর্ম্মকঃ।
ধাতু, স্তয়োর্ধর্ম্মিভেদে সকর্ম্মক উদাহৃতঃ॥

ফল ও ব্যাপার উভয়, একনিষ্ঠ অর্থাৎ কর্ত্তৃগত হইলে ধাতু অকর্ম্মক হয়; ফল ও ব্যাপার দ্বিষ্ঠ হইলে, সকর্ম্মক হয়। কর্ত্তৃব্যাপারজন্য ফল যাহাতে থাকে তাহাই কর্ম্ম হয়।

দুহ্ যাচ্ পচ্ দণ্ড্ রুধ্ প্রচ্ছ্ চি ব্রূ শাস্ জি মন্থ্ মুষ্ এই দ্বাদশটি দ্বিকর্ম্মক ধাতুকে দুহাদি বলে। নী, হৃ, কৃষ, বহ্ এই চারিটি দ্বিকর্ম্মক ধাতুকে ন্যাদি ধাতু বলে। দুহাদি—

গাং পয়ঃ দোগ্ধি। রাজানং ধনং যাচতে ইত্যাদি। ন্যাদি—গাং গৃহং নয়তি ইত্যাদি। ইহাদের সমানার্থক ধাতুও দ্বিকর্ম্মক।

কতগুলি ধাতু ণিজন্ত হইলে দ্বিকর্ম্মক হয়। যথা—

৩৪৪। গতিবুদ্ধি প্রত্যবসানার্থ শব্দ কর্ম্মাকর্ম্মকাণামণি কর্ত্তা সণৌ॥ ১।৪।৫৩।

ণিজন্তানা মেষাং কর্ত্তা কর্ম্ম ভবতি।

গত্যর্থ জ্ঞানার্থ ভোজনার্থ শব্দকর্ম্মক ও অকর্ম্মক ধাতুর প্রয়োগে অণিজন্ত অবস্থায় যে কর্ত্তা থাকে, ণিজন্তাবস্থায় সে কর্ম্ম হয়, সুতরাং সকর্ম্মক ধাতু দ্বিকর্ম্মক হয়। যথা—

পুত্রঃ গৃহং গচ্ছতি—মাতা পুত্রং গৃহং গময়তি। যদুঃ ধর্ম্মং বেত্তি—হরিঃ যদুং ধর্ম্মং বেদয়তি ইত্যাদি। *

---

অন্য ধাতুর হয় না যথা। পাচয়ত্যোদনং দেবত্তেন।

শত্রূনগময়ৎ স্বর্গং বেদার্থং স্বানবেদয়ৎ।

আশয়চ্চামৃতন্দে বান্বেদ মধ্যাপয় দ্বিধিম্।

আসয়ৎ সলিলে পৃথ্বীং যঃ স মে শ্রীহরির্গতিঃ।

দ্বিকর্ম্মক ধাতুর কর্ম্মবাচ্যে প্রয়োগ করিতে হইলে বক্ষ্যমাণ নিয়ম অনুসারে করিতে হইবে।

কর্ম্মবাচ্য স্থলে—

প্রধান কর্ম্মণ্যাখ্যেয়ে লাদীনাহু দ্বিকর্ম্মণাম্।

অপ্রধানে দুহাদীনাং ণ্যন্তে কর্ত্তুশ্চ কর্ম্মণঃ॥

নী—প্রভৃতি দ্বিকর্ম্মক ধাতুর প্রধান কর্ম্মে প্রথমা হয়। দুহাদি ধাতুর অপ্রধান কর্ম্মে অর্থাৎ গৌণ কর্ম্মে প্রথমা হয়। ণিজন্ত দ্বিকর্ম্মক

৩৪৫। হৃক্রোরন্যতরস্যাম্॥ ১।৪।৫৩।

অনয়োঃ পূর্ব্বকর্ত্তুঃ কর্ম্মসংজ্ঞাস্যাৎ

হৃ ধাতু ও কৃ ধাতু ণ্যন্ত হইলে ণ্যন্তাবস্থার পূর্ব্বে যে কর্ত্তাথাকে তাহার বিকল্পে কর্ম্মসংজ্ঞা হয়। ভৃত্যঃ ভারংহরতি—হারয়তি ভারং ভৃত্যং ভৃত্যেন বা প্রভুঃ। ভৃত্যঃ কর্ম্মকরোতি—প্রভুঃ ভৃত্যং ভৃত্যেন বা কর্ম্ম কারয়তি।

(ক) "অকর্ম্মকধাতুভি র্যোগে দেশঃ কালো গন্তব্যোহধ্বাচ কর্ম্মসংজ্ঞকঃ।" সি কৌ

দেশকালভাববাচক ও পথবোধক শব্দের অকর্ম্মক ধাতুযোগেও কর্ম্মত্ব হয়। যথা "কুরূন্ স্বপিতি" "মাসমাস্তে" গোদোহমাস্তে" ক্রোশমাস্তে। তথাচ

"কালাধ্বভাব দেশানামন্তর্ভূত ক্রিয়ান্তরৈঃ।
সর্ব্বৈরকর্ম্মকৈ র্যোগে কর্ম্মত্বমুপ গচ্ছতি"॥

উপসর্গাদি যোগে কোন কোন অকর্ম্মক ধাতুরও কর্ম্ম হয়। যথা

ধাতুর কর্ত্তৃভূত কর্ম্মে অর্থাৎ অণিজন্তাবস্থার কর্ত্তৃস্বরূপ কর্ম্মে প্রথমা হয়। নী প্রভৃতি ধাতুর প্রধান কর্ম্মে যথা গৌঃ গ্রামং নীয়তে হ্রিয়তে কৃষ্যতে উহ্যতে বা। নী, হৃ, কৃষ, বহ এই চারিটী ন্যাদি। দুহাদি যথা—দুহ যাচ্ পচ্, দণ্ড, রুধ, প্রচ্ছ, চি, ব্রূ, কথ, বচ, বদ্, ভাষ, শাস, জি, মন্থ, মুষ। দুহাদি ধাতুর গৌণকর্ম্মে প্রথমা হয় যথা—গৌর্দুগ্ধং দুহ্যতে, রাজা ধনং যাচ্যতে, চৌরঃ শতং দণ্ড্যতে। গুরুর্ধর্ম্মং পৃচ্ছ্যতে, বৃক্ষঃ পুষ্পং চীয়তে। একটী প্রাণিবাচক অপরটী অপ্রাণিবাচক হইলে প্রাণিবাচক কর্ম্মে প্রথমা হয়।

বুদ্ধিভক্ষার্থযোঃ শব্দ কর্ম্মণাঞ্চ নিজেচ্ছয়া।
প্রযোজ্য কর্ম্মণ্যাখ্যেয়েণ্যন্তানাং লাদয়োমতাঃ॥
গৌণেকর্ম্মণি দুহ্যাদেঃ প্রধানেনীহৃকৃষ্বহাম্॥

৩৪৬। অধিশীঙ্স্থাসাং কর্ম্ম ॥ ১।৪।৪৬।

অধিপূর্ব্বকানাং এষাং অধিকরণং কর্ম্ম ভবতি।

অধিপূর্ব্বক শী স্থা ও আস্ ধাতুর অধিকরণ কর্ম্ম হয়।

শয্যামধিশেতে গৃহমধি তিষ্ঠতি গ্রাম মধ্যাস্তে।

৩৪৭। উপান্বধ্যাঙ্ বসঃ ॥ ১।৪।৪৭।

উপাদি পূর্ব্বকস্য বস্ ধাতোঃ অধিকরণং কর্ম্ম ভবতি।

উপ-অনু-অধি-আঙ-পূর্ব্বক বস্ ধাতুর অধিকরণ কর্ম্ম হয়।

স্বর্গম্ উপবসতি অনুবসতি অধিবসতি আবসতি বা। "অভুক্ত্যর্থস্য ন" বনে উপবসতি।

(ক) উভসর্ব্বতসোঃ কার্য্যা ধিকি উপর্য্যাদিষু ত্রিষু।

তস্ প্রত্যয়ান্ত সর্ব্ব ও উভয় শব্দের যোগে, ধিক্‌শব্দ যোগে, দ্বিরুক্ত উপরি অধি এবং অধস্ শব্দের যোগেও দ্বিতীয়া হয়। গৃহং সর্ব্বতঃ অঙ্গনানি, নদীমুভয়তোবৃক্ষাঃ, ধিক্ পাপিনম্, উপর্য্যুপরি লোকম্ ঈশ্বরঃ অধ্যধি লোকম্ অধোঽধোলোকম্।

(খ) অভিতঃ পরিতঃ সময়া নিকষা হা প্রতিযোগেঽপি।

অভিতঃ প্রভৃতি শব্দেরযোগেও দ্বিতীয়া হয়। গ্রামমভিতঃ, গৃহং পরিতঃ, গ্রামং নিকষা সময়া বা, হাপাপিনম্, মাং প্রতি সদয়োভব।

৩৪৮। অন্তরা অন্তরেণ যুক্তে ॥ ২।৩।৪।

অন্তরা ও অন্তরেণ শব্দেরযোগে দ্বিতীয়া হয়। ত্বাং মাংচ অন্তরা হরিঃ।

অন্তরেণ বিদ্যাং ন সুখম্।

৩৪৯। কর্ম্মপ্রবচনীয়যুক্তে দ্বিতীয়া ॥ ২।৩।৮।

কর্ম্মত্ববোধকৈঃ উপসর্গৈর্যোগে দ্বিতীয়াস্যাৎ।

অনু প্রভৃতি কতকগুলি অব্যয়, অকর্ম্মক ক্রিয়ার সহিত যুক্ত হইলে ঐ ক্রিয়া সকর্ম্মক হয়। ক্রিয়া নাথাকিলেও কতকগুলি অব্যয়ের যোগে দ্বিতীয়া হয়—কর্ম্ম প্রবচনীয়া :—

অনু, উপ, পরি, অভি, অধি, অতি। অনু হরিং সুরাঃ। সুরা হরে হীনা ইত্যর্থঃ। অনু—রামমনুজাতো লক্ষণঃ। ইত্যাদি।

"ঋতে যোগেচ"

ঋতে শব্দের যোগে দ্বিতীয়া হয়। শ্রমম্ ঋতে সুখং ন ভবতি।

"বিনা যোগেচ"

শ্রমং বিনা বিদ্যা ন ভবতি।

৩৫০। কালাধ্বনোরত্যন্ত সংযোগে। ২।৩।৪।

ব্যাপ্ত্যর্থে দ্বিতীয়া ভবতি।

অত্যন্ত সং যোগ অর্থাৎ ব্যাপ্তি বুঝাইলে কালবাচক এবং পথবাচক শব্দের উত্তর দ্বিতীয়া হয়। মাসং ব্যাকরণ মধীতে, একমাস ব্যাপিয়া ব্যাকরণ পড়িতেছে। ক্রোশং সাহিত্য মধীতবান্। নৌকাদি যানে চলিবার সময় একক্রোশ পথ যাবৎ সাহিত্য পড়িয়াছে।

(ক) ক্রিয়া বিশেষণেঽপি ॥

ক্রিয়াবিশেষণেও দ্বিতীয়া বিভক্তি হয়।

সুখং নিদ্রাতি। সুখে নিদ্রাযাইতেছে।

৩৫১। স্বতন্ত্রঃ কর্ত্তা। ১।৪।৫৪।

কর্ম্মনির্ব্বাহে যঃ স্বাধীনঃ স কর্ত্তা।

যে স্বাধীনভাবে ক্রিয়া নির্ব্বাহ করে সে কর্ত্তা। হরিণা দাত্রেণ বৃক্ষশ্ছিদ্যতে।

এখানে কর্ত্তৃব্যাপার স্বাধীন, করণাদি ব্যাপার স্বাধীন নহে, কারণ কর্ত্তা দাত্রের উত্তোলন ও আঘাত না করিলে ছেদন ক্রিয়া নিষ্পন্ন

হয় না, বিশেষতঃ কর্ত্তার ইচ্ছানুসারে ছেদনক্রিয়া, দাত্র দ্বারানা হইয়া কুঠার দ্বারাও হইতে পারে সুতরাং কর্ত্তা স্বাধীন, করণাদি স্বাধীন নহে।

৩৫২। সাধকতমং করণম্। ১।৪।৪২।

সাধনানাং মধ্যে যৎ প্রধানত্বেন বিবক্ষ্যতে তৎকরণম্।

ক্রিয়াসম্পাদন বহুবস্তুসাপেক্ষ হইলেও কর্ত্তা যাহাকে ক্রিয়াসিদ্ধির প্রধানতম সাধক মনে করে উহাই করণ হয়।

৩৫৩। কর্ত্তৃ করণয়োস্তৃতীয়া। ২।১৮।

অনুক্ত কর্ত্তৃকারক এবং করণকারকে তৃতীয়া বিভক্তি হয়। (উক্ত কর্ত্তায় অর্থাৎ কর্ত্তৃবাচ্যের কর্ত্তৃকারকে প্রথমা হয়) অনুক্তে কর্ত্তরি—ময়া পুস্তকং পঠ্যতে। তেন ইদং কৃতম্। যেন বিনা যন্ন ভবতি তৎ তস্য করণম্ অর্থাৎ যাহা ভিন্ন কার্য্য সম্পন্ন হয় না তাহাই করণ। যথা—হস্তেন গৃহ্লাতি, পাদাভ্যাং গচ্ছতি।

অন্নপাকাদিকার্য্য কাষ্ঠ, পাকপাত্র ও তণ্ডুলাদিভিন্ন সম্পন্ন হয় না, কিন্তু উহাদের মধ্যে কর্ত্তা যাহাকে শ্রেষ্ঠতম কারণ বলিয়া বিবক্ষা করেন, তাহাই করণ হইবে সুতরাং পাকপাত্র ও তণ্ডুলাদির করণ সংজ্ঞা না হইয়া কাষ্ঠের করণ সংজ্ঞা হইবে। তণ্ডুলাদির কর্ম্মাদি সংজ্ঞা হইবে। যথা কাষ্ঠৈঃ স্থাল্যাং ওদনং পচতি।

ক্রিয়ায়াঃ পরিনিষ্পত্তির্যদ্ব্যাপারাদনন্তরম্।
বিবক্ষ্যতেযদা যত্র করণং তত্তদা স্মৃতম্॥

যাহার সহায়তা লাভ করিয়া ক্রিয়া নিষ্পন্ন হয় এবং যখন যাহাতে করণত্ব বিবক্ষিত হয় তখন তাহার করণ সংজ্ঞা হইয়া থাকে। যখন স্থালী (পাকপাত্র) দ্বারা পাক করিতেছে এইরূপ অধিকরণে করণত্ব বিবক্ষা হয় তখন "স্থাল্যাং পচতি" নাহইয়া স্থাল্যা পচতি হইবে।

নিষ্পত্তিমাত্রে কর্ত্তৃত্বং সর্ব্বত্রৈবাস্তি কারকে।
ব্যাপারভেদাপেক্ষায়াং করণত্বাদি সম্ভবঃ॥

যাহাতে সম্পাদকত্বমাত্র থাকে সে কর্ত্তা। যাহাতে ব্যাপারবত্ব থাকে সে করণ।

যাহাতে ক্রিয়াজনকত্ব থাকে সে কর্ত্তা। যাহাতে ক্রিয়াজনক ব্যাপার থাকে সে করণ। সুতরাং কর্ত্তা ও করণ উভয়ে জন্যজনক ভাবরূপ সম্বন্ধ থাকে কিন্তু হেতুতে জন্যজনকভাব থাকেনা। হরিণা দাত্রেণ বৃক্ষশ্ছিন্নতে ইত্যাদি স্থলে দাত্র এবং হরি এই উভয়েই ক্রিয়াজনকত্ব আছে কিন্তু ধনেন কুলং ইত্যাদি স্থলে ধনাদিতে ক্রিয়াজনকত্ব নাই।

৩৫৪। দিবঃ কর্ম্মচ। ১। ৪। ৪৩॥

ক্রীড়ার্থকস্য দিব্ ধাতোঃ করণং কর্ম্ম চ ভবতি।

দিব্ ধাতুর করণের কর্ম্মত্বও হয়। যথা অক্ষৈ দীব্যতি অক্ষান্ দীব্যতি।

(ক)। প্রকৃত্যাদিভ্য উপসংখ্যানম্॥

প্রকৃতি প্রভৃতিভ্যঃ তৃতীয়াস্যাং অভেদে।

প্রকৃতি প্রভৃতি কতগুলি শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয় ঐ তৃতীয়ার কোন কোন স্থলে অভেদসম্বন্ধে পরপদে অন্বয় হয়, কোন স্থলে করণত্বের ন্যায় হয়।

প্রকৃত্যাচারুঃ। স্বভাবেন সুন্দরঃ সুখেন যাতি। দুঃখেন যাতি। প্রায়েণ দুঃখিতঃ জাত্যা ব্রাহ্মণঃ, নাম্না হরিঃ। আকৃত্যা সুন্দরঃ।

৩৫৫। অপবর্গে তৃতীয়া। ২। ৩। ৬॥

অপবর্গঃ ফল প্রাপ্তিঃ।

ক্রিয়া সমাপ্তি ও ফলপ্রাপ্তি বুঝাইলে পথবাচক ও কালবাচক শব্দের

উত্তর তৃতীয়া হয়। ক্রোশেন শকুন্তলা অধীতা। মাসেন ব্যাকরণম্ অধীতম্। "মাসং ব্যাকরণ মধীতং নতু সমাপ্তম্" এই স্থলে দ্বিতীয়া।

পথবাচক ও কালবাচক শব্দের উত্তর দ্বিতীয়ার বিধান করা হইয়াছে, এক্ষণে তৃতীয়াও বিহিত হইল, অতএব বুঝিতে হইবে যদি কার্য্যের শেষ নাহয় এবং সমস্ত সময় ব্যাপিয়া কার্য্য চলিতেছে এইরূপ বুঝা যায়, তবে ব্যাপ্তি অর্থে দ্বিতীয়া হইবে। যদি কার্য্য সম্পন্নহয় তবে অপবর্গে তৃতীয়া হইবে।

৩৫৬। সহযুক্তেঽপ্রধানে॥ ২।৩।১৯।

সহার্থক শব্দযোগে অপ্রধান শব্দাৎ তৃতীয়া ভবতি।

সহার্থক শব্দ যোগে, অপ্রধানে তৃতীয়া হয়। যথা পুত্রেণ সহাগতঃ পিতা। পিতা এবং পুত্রেরমধ্যে পিতা প্রধান, পুত্র অপ্রধান, সুতরাং পিতৃশব্দের উত্তর না হইয়া পুত্র শব্দের উত্তর তৃতীয়া হইল। সহার্থক শব্দ যথা-সহ, সাকং, সার্দ্ধং, সমং। সহার্থক শব্দের প্রয়োগ না থাকিয়া সহার্থ প্রতীতি হইলেও তৃতীয়া হয়। যথা বৃদ্ধো যূনা গচ্ছতি।

৩৫৭। যেনাঙ্গ বিকারঃ॥ ২।৩।২০।

যেন অবয়বেন অবয়বিনঃ বিকৃতিঃ ভবেৎ তদঙ্গ বোধক পদাৎ তৃতীয়া স্যাৎ।

যে অবয়বের বিকৃতি হইলে অবয়বী বিকৃত হয়, সেই অবয়ববোধক শব্দের উত্তর তৃতীয়া হয়। অক্ষ্ণাকাণঃ, পাদেন খঞ্জঃ, পৃষ্ঠেন কুব্জঃ এই সকল পদে অক্ষি, পাদ ও পৃষ্ঠরূপ অবয়বদ্বারা শরীরী বিকৃত হইয়াছে সুতরাং ঐসকল অবয়ববোধক পদে তৃতীয়া হইল।

৩৫৮। ইত্থম্ভূত লক্ষণে॥ ২।৩।২১।

যেন লক্ষণেন বস্তু পরিচীয়তে ততঃ তৃতীয়া।

যে লক্ষণদ্বারা ব্যক্তি বা বস্তু চিহ্নিত হয়, সেই লক্ষণবোধক শব্দের উত্তর তৃতীয়া হয়। যথা—জটাভি স্তাপসং জানীতে। তাপসের লক্ষণ জটা সুতরাং জটাদ্বারা তাপস চিনাযায়, অতএব জটাশব্দের উত্তর তৃতীয়া হইয়াছে।

৩৫৯। হেতৌ। ২। ৩। ২৩।

হেতৌ অর্থে তৃতীয়া ভবতি।

হেতুঅর্থে তৃতীয়া বিভক্তি হয়। যথা ধনেন কুলম্।

অনাশ্রিতেতু ব্যাপারে কারণং হেতু রিষ্যতে।
দ্রব্যাদি-বিষয়ো হেতুঃ করণং চরিতক্রিয়ম্॥

যে কারণে ক্রিয়াজনক ব্যাপার নাই সেই কারণ হেতু। অর্থাৎ শুদ্ধদ্রব্যাদি পদ হেতু; ক্রিয়াজনক ব্যাপারবিশিষ্ট কারণ করণ হয়।

৩৬০। সংজ্ঞো ঽন্যতরস্যাং কর্ম্মণি। ২। ৩। ২২।

সংপূর্ব্বক জ্ঞাধাতুর কর্ম্মে বিকল্পে তৃতীয়া হয়। পিত্রা পিতরং বা সঞ্জানীতে।

(ক) হীন প্রয়োজনার্থৈশ্চ॥

হীনার্থকৈঃ প্রয়োজনার্থকৈশ্চ শব্দৈর্যোগে তৃতীয়া ভবতি।

হীনার্থ ও প্রয়োজনার্থ শব্দের যোগে তৃতীয়া হয়। যথা ধনেনহীনম্ একেন ঊনম্, অর্থেন প্রয়োজনম্, বিবাদেন অলম্।

বস্তুতঃ ভট্টোজ দীক্ষিত অলংশ্রমেণ ইত্যাদিস্থলে শ্রমেণ সাধ্যং নাস্তি এইরূপ অর্থ করিয়া করণেই তৃতীয়া বলিয়াছেন।

(খ)। যজেঃ কর্ম্মণঃ করণসংজ্ঞা সম্প্রদানস্যচ কর্ম্ম সংজ্ঞা॥ সিঃ কৌঃ।

যজ্ ধাতুর কর্ম্মের করণ সংজ্ঞা হয়, এবং সম্প্রদানের কর্ম্ম সংজ্ঞা হয়। পশুনা রুদ্রং যজতে পশুং রুদ্রায় দদাতীত্যর্থঃ।

## চতুর্থী।

৩৬১। কর্ম্মণা যমভিপ্রৈতি স সম্প্রদানম্॥ ১।৪।৩২।

দানস্য কর্ম্মণা ধনাদিনা কর্ত্তা যং লক্ষীকরোতি স সম্প্রদানং ভবতি। দানকর্ম্ম ধনাদিদ্বারা কর্ত্তা যাহাকে লক্ষ্য করে অর্থাৎ যাহাকে কোন বস্তু দিতে ইচ্ছা করে, তাহাকে সম্প্রদান কহে।

৩৬২। চতুর্থী সম্প্রদানে। ২।৩ ১৩॥

যস্মৈ দাতুমিচ্ছতি ততঃ চতুর্থী ভবতি॥ কর্ত্তা যাহাকে কোন বস্তু দিতে ইচ্ছা করে, তদুত্তর চতুর্থী হয়। যথা—দরিদ্রায় ধনং দদাতি। ভিক্ষবে ভিক্ষাং দদাতি।

(ক)। ক্রিয়য়া যমভিপ্রৈতি স সম্প্রদানম্॥ সিঃ কৌঃ।

যমুদ্দিশ্য ক্রিয়া প্রবর্ত্ততে স সম্প্রদানং ভবতি॥ যাহাকে লক্ষ্য করিয়া কোনও ক্রিয়া প্রবর্ত্তিত হয় সে সম্প্রদান হয়; তদুত্তর চতুর্থী বিভক্তি হয়।

পুত্রায় চন্দ্রং দর্শয়তি, শিষ্যায় ধর্ম্মমুপদিশতি, শিশবে ক্রীড়নকমাহরতি, স মহ্যমিদং ব্রবীতি।

(খ)। তাদর্থ্যে॥ সিঃ কৌঃ।

সঃ অর্থঃ অস্য ইতি তদর্থঃ, তদর্থস্য ভাবঃ তাদর্থ্যং তস্মিন; তন্নিমিত্তকে অর্থে চতুর্থী স্যাৎ।—নিমিত্ত অর্থে চতুর্থী হয়। যথা যূপায় দারু, কুণ্ডলায় হিরণ্যম্, রন্ধনায় স্থালী, পিপাসায়ৈ জলম্ পিপাসানিবৃত্তয়ে ইত্যর্থঃ। মশকায়ধূমঃমশকনিবৃত্তয়ে ইত্যর্থঃ।

৩৬৩। রুচ্যর্থানাং প্রীয়মাণঃ॥ ১।৪।৩৩॥

প্রীত্যর্থানাং ধাতূনাং প্রয়োগে প্রীতিকর্ত্তা সম্প্রদানং ভবতি। রুচ্যর্থক ধাতুর প্রয়োগে যাহার প্রীতি হয়, সে সম্প্রদান হয়।

যথা—তুভ্যং রোচতে মাংসম্ মহ্যং রোচতে দুগ্ধম্, তুভ্যং মোদকঃ স্বদতে।

৩৬৪। ধারেরুত্তমর্ণঃ॥ ১। ৪। ৩৫॥

ণিজন্তস্য ধৃধাতোঃ প্রয়োগে উত্তমর্ণঃ সম্প্রদানং স্যাৎ॥ ণিজন্ত ধৃধাতুর প্রয়োগে উত্তমর্ণ (ঋণদাতা) সম্প্রদান হয়। ত্বং মহ্যং শতং ধারয়সি, স তুভ্যং সহস্রং ধারয়তি।

৩৬৫। স্পৃহে রীপ্সিতঃ। ১। ৪। ৩৬॥

স্পৃহয়তেঃ প্রয়োগেঅভীষ্টবিষয়ঃ সম্প্রদানম্॥ ণিজন্ত স্পৃহ ধাতুর প্রয়োগে অভিলষিত বস্তু সম্প্রদান হয়। পুষ্পেভ্যঃ স্পৃহয়তি, মুক্তয়ে স্পৃহয়তি, ধনায় স্পৃহয়তি।

৩৬৬। ক্রুধদ্রুহের্ষ্যাসূয়ার্থানাং যংপ্রতি কোপঃ॥ ১।৪।৩৭॥

ক্রোধার্থানাং দ্রোহার্থানাং অসূয়ার্থানাঞ্চ ধাতূনাং প্রয়োগে যং জন প্রতি কোপো ভবতি স সংপ্রদানম্।

ক্রোধার্থক দ্রোহার্থক ও অসূয়ার্থক ধাতুর প্রয়োগে যাহার প্রতিকোপ হয়, সে সম্প্রদান হয়। শত্রবে ক্রুধ্যতি, মিত্রায় দ্রুহ্যতি, প্রতিবাসিনে অসূয়তি।

উপসর্গযুক্ত হইলে কর্ম্ম হয়। যথা—শত্রুমভিক্রুধ্যতি, মিত্রমভি দ্রুহ্যতি।

৩৬৭। প্রত্যাঙ্ভ্যাং শ্রুবঃ পূর্ব্বস্য কর্ত্তা॥ ১। ৪। ৪০॥

প্রতিপূর্ব্বকস্য আঙ্পূর্ব্বকস্য চ শ্রুধাতোঃ প্রয়োগে পূর্ব্বধাত্বর্থস্য কর্ত্তা (প্রবর্ত্তকঃ) সম্প্রদানম্॥

প্রতিপূর্ব্বক ও আঙ্পূর্ব্বক শ্রুধাতুপ্রয়োগে দানপ্রবর্ত্তক সম্প্রদান হয়। দরিদ্রঃ ধনং প্রার্থয়তে—তস্মৈ ধনং প্রতিশৃণোতি আশৃণোতি বা প্রার্থনানুরূপং দান মঙ্গীকরোতীত্যর্থঃ।

(ক)। ক্লৃপি সম্পদ্যমানেচ ॥ সিঃ কৌঃ ॥

ক্লৃপ্যাদীনাং ধাতূনাং প্রয়োগে সম্পদ্যমানং সম্প্রদানম্॥ ক্লৃপ্যাদি ধাতুর প্রয়োগে সম্পদ্যমানের উত্তর চতুর্থী হয়। যথা ভক্তির্জ্ঞানায় কল্পতে সম্পদ্যতে জায়তে ভবতি বা।

(খ)। উৎপাতেন জ্ঞাপিতে চ ॥ সিঃ কৌঃ।

কোনও দৈব উৎপাতদ্বারা যাহা জ্ঞাপিত হয়, তদুত্তর চতুর্থী বিভক্তি হয়। যথা—বাতায় কপিলিকা বিদ্যুৎ।

(গ)। হিতযোগেচ ॥ সিঃ কৌঃ।

হিতশব্দযোগেঽপি চতুর্থী ভবতি॥ হিত শব্দের যোগেও চতুর্থী হয়। পুত্রায় হিতম্ শিষ্যায় হিতম্।

(ঘ)। সুখযোগেঽপি ॥

সুখ শব্দেরযোগেও চতুর্থী হয়। যথা—সুখং শিষ্যায়। ভগবান্ পাণিনি সমাসপ্রকরণে "চতুর্থী তদর্থার্থ বলিহিত সুখরক্ষিতৈঃ" এই সূত্রদ্বারা সুখশব্দের চতুর্থীসমাসের বিধান করিয়াছেন সুতরাং সুখ শব্দের যোগে অনাশীর্ব্বাদে চতুর্থী বিধানের সূত্র না থাকিলেও চতুর্থী অবশ্যই স্বীকার্য্য।

৩৬৮। ক্রিয়ার্থোপপদস্যচ স্থানিনঃ। ২। ৩। ১৪।

তুমন্ত ধাতুর কর্ম্মে চতুর্থী হয়। ফলেভ্যো যাতি ফলান্যাহর্ত্তুং যাতীত্যর্থঃ।

৩৬৯। তুমর্থাচ্চ ভাব বচনাৎ ॥ ১। ৩। ১৫।

ভবিষ্যৎ কালে যে তুমর্থা ঘঞাদয়োবিহিতাঃ তদন্তাং চতুর্থী ভবতি।

ভবিষ্যৎকালে তুমর্থে যে সকল ভাববাচী প্রত্যয় বিহিত হইয়াছে তদন্ত শব্দের উত্তর চতুর্থী হয়। পাকায় গচ্ছতি পক্তুং গচ্ছতীত্যর্থঃ। যাগায় যাতি যষ্টুং যাতীত্যর্থঃ।

৩৭০। নমঃস্বস্তিস্বাহাস্বধালংবষড়্‌যোগাচ্চ ॥ ২। ৩। ১৬ ॥

নমস্ প্রভৃতিভির্যোগে চতুর্থী ভবতি॥ নমস্ স্বস্তি স্বাহা স্বধা অলং ও বষট্ শব্দের যোগে চতুর্থী হয়। নমো দেবেভ্যঃ, স্বস্তি প্রজাভ্যঃ, স্বাহা অগ্নয়ে, স্বধা পিতৃভ্যঃ, অলং মল্লো মল্লায় অলং সমর্থইত্যর্থঃ। অলমিতি সমর্থার্থক শব্দক্রিয়য়োরুপলক্ষণং তেন অয়ং পাকায় শক্তঃ সমর্থঃ প্রভুঃ শক্নোতি বা, ইন্দ্রায় বষট্। নমস্ শব্দের সহিত ক্রিয়ার যোগ থাকিলে দ্বিতীয়াও হয়। যথা—নমস্করোতি দেবান্ দেবেভ্যো বা।

৩৭১। রাধীক্ষ্যো র্যস্য বিপ্রশ্নঃ। ১। ৪। ৩৯

প্রশ্নাদি অর্থে রাধ্ ও ঈক্ষ্ ধাতুর যোগে চতুর্থী হয়। ন মে অপরাধ্যতি।

৩৭২। মন্যকর্ম্মণ্যনাদরে বিভাষাঽপ্রাণিষু ॥ ২।৩।১৭ ॥

অবজ্ঞায়াং মন্ধাতোঃ প্রাণিবর্জ্জিতে কর্ম্মণি বা চতুর্থী স্যাৎ॥ অবজ্ঞা বুঝাইলে মন্ ধাতুর অবজ্ঞাত কর্ম্মে বিকল্পে চতুর্থী ও দ্বিতীয়া হয়। যথা ন ত্বাং তৃণায় মন্যে, নত্বাং তৃণং মন্যে; এখানে প্রাণি-শব্দের পারিভাষিক অর্থ—নৌ, কাক, অন্ন, শুক ও শৃগাল।

৩৭৩। গত্যর্থকর্ম্মণি দ্বিতীয়াচতুর্থ্যৌ চেষ্টায়া মনধ্বনি।২।৩।১২।

শারীরিক চেষ্টায়াং গমনার্থ ধাতূনাং কর্ম্মণি দ্বিতীয়া চতুর্থ্যৌভবতঃ॥ শারীরিক গমন বুঝাইলে গমনার্থ ধাতুর পথভিন্ন কর্ম্মে দ্বিতীয়া এবং চতুর্থী হয়। যথা—গ্রামায় গচ্ছতি, গ্রামং গচ্ছতি। কায়িক গমন না বুঝাইয়া মানসিক গমন বুঝাইলে চতুর্থী হইবে না; তখন কেবল দ্বিতীয়া হইবে। যথা—মনসা হিমালয়ং গচ্ছতি।

পথবাচক কর্ম্মেও চতুর্থী হয় না। যথা—অধ্বানং গচ্ছতি। (১)

---

(১) যে পথ গতি ক্রিয়া বিশিষ্ট হয়, তদুত্তর চতুর্থী নিষিদ্ধ হইয়াছে।

৩৭৪। শ্লাঘহ্নুঙ্ স্থাশপাং জ্ঞীপ্স্যমানঃ। ১।৪।৩৪।

শ্লাঘ প্রভৃতি ধাতুর যোগে জ্ঞাপনের অভিলষিত ব্যক্তি সম্প্রদান হয়। গোপী কৃষ্ণায় শ্লাঘতে।

৩৭৫। পরিক্রয়ণে সম্প্রদান মন্যতরস্যাম্। ১।৪।৪৪।

বেতনাদিদ্বারা নির্দ্দিষ্ট সময়ের অঙ্গীকার অর্থে করণের বিকল্পে সম্প্রদান সংজ্ঞা হয়। শতেন শতায় বা পরিক্রীতঃ।

## পঞ্চমী।

৩৭৬। ধ্রুবমপায়েঽপাদানম্। ১।৪।২৪॥

অপায়ো বিশ্লেষঃ তস্মিন্ যদ্ ধ্রুবমবধিভূতং তৎ অপাদানং স্যাৎ॥ যাহা হইতে বস্তুর বিশ্লেষ অর্থাৎ বিভাগ হয় তাহা অপাদান হয়।

৩৭৭। অপাদানে পঞ্চমী॥ ২।৩।২৮।

অপাদান কারকে পঞ্চমী বিভক্তি হয়। যথা—বৃক্ষাৎ পত্রং পততি অশ্বাৎ পতিতঃ, জলাদুত্থিতঃ, আলয়াৎ প্রস্থিতঃ, বিদেশাৎ প্রত্যাগতঃ।

(ক) জুগুপ্সা বিরামপ্রমাদার্থানা মুপসংখ্যানম্॥ সিঃ কৌঃ

জুগুপ্সার্থানাং বিরামার্থানাং প্রমাদার্থানাং চ ধাতূনাং প্রয়োগে অবধিভূতং কারক মপাদানং স্যাৎ॥ যাহা হইতে নিন্দা বিরতি ও প্রমাদ হয়, তাহা অপাদান হয়। যথা পাপাৎ জুগুপ্সতে, অধ্যয়নাৎ বিরমতি, অধর্ম্মাৎ প্রমাদ্যতি।

৩৭৮। ভীত্রার্থানাং ভয়হেতুঃ॥ ১।৪।২৫॥

---

অতএব "উৎপথাৎ পথে গচ্ছতি" ইত্যাদি স্থলে চতুর্থী হইবে; কারণ এস্থলে পথ লক্ষ্যত্বে অভিপ্রেত হইয়াছে; গমনক্রিয়াদ্বারা আক্রান্ত হয় নাই)

ভয়ার্থানাং ত্রাণার্থানাঞ্চ ধাতূনাং প্রয়োগে ভয়স্য হেতুঃ অপাদানম্॥ ভয়ার্থ ও ত্রাণার্থ ধাতুর প্রয়োগে ভয়ের হেতু অপাদান হয়। যথা ব্যাঘ্রাৎ বিভেতি, বিপদঃ ত্রায়তে, দস্যোঃ রক্ষতি।

৩৭৯। পরাজে রসোঢ়ঃ॥ ১।৪।২৬॥

পরাপূর্ব্বকস্য জিধাতোঃ প্রয়োগে অসহনীয়ো বিষয়ঃ অপাদানম্।

পরাপূর্ব্বক জিধাতুপ্রয়োগে অসহনীয় বিষয় অপাদান হয়। অধ্যয়নাৎ পরাজয়তে, ধর্ম্মাৎ পরাজয়তে।

৩৮০। বারণার্থানামীপ্সিতঃ॥ ১।৪।২৭॥

বারণার্থানাং ধাতূনাং প্রয়োগে অভীষ্টং বস্তু অপাদানং স্যাৎ।

বারণার্থ ধাতুর প্রয়োগে অভীষ্ট বস্তু অপাদান হয়। যবেভ্যো গাং বারয়তি, ধান্যেভ্যঃশুকান্ নিবারয়তি, ব্যসনাৎ পুত্রং নিষেধতি. অন্নেভ্যঃ কাকং বারয়তি।

৩৮১। অন্তর্দ্ধৌ যেনাদর্শনমিচ্ছতি॥ ১। ৪।২৮॥

অন্তর্দ্ধৌ পলায়নে আত্মনঃ যৎকর্ত্তৃকমদর্শনং ইচ্ছতি তং অপাদানম্

পলায়নে যৎকর্ত্তৃক আত্মাদর্শন ইচ্ছাকরে, সে অপাদান হয়। যথা উপাধ্যায়াৎ অন্তর্দ্ধত্তে, পিতু র্নিলীয়তে।

৩৮২। আখ্যাতোপযোগে॥ ১।৪।২৯॥

বিদ্যাগ্রহণাদৌ অর্থে কথনকর্ত্তা অপাদানম্।

বিদ্যাগ্রহণাদি অর্থে আখ্যাতা অর্থাৎ শ্রাবয়িতা অপাদান হয়। উপাধ্যায়াত্ অধীতে। বিদ্যাগ্রহণভিন্ন অর্থেও শ্রাবয়িতা অপাদান হয়। যথা—গায়কাৎ গীতং শৃণোতি।

৩৮৩। জনিকর্ত্তুঃ প্রকৃতিঃ॥ ১।৪।২৯

জন্ধাতোঃ কর্ত্তুঃ যৎ উৎপত্তিস্থানং তং অপাদানম্।

উৎপত্তির হেতু অপাদান হয়।

ব্রহ্মণঃ প্রজাঃ প্রজায়ন্তে, ভূমেঃ বৃক্ষঃ উৎপদ্যতে।

৩৮৪। ভুবঃ প্রভবঃ॥ ১।৪।৩১

ভূধাতোঃ কর্ত্তুঃ যৎ উৎপত্তিস্থানং তৎ অপাদানম্।

উৎপদ্যমান বস্তুর উৎপত্তিস্থান অপাদান হয়।

হিমবতঃ গঙ্গা প্রভবতি।

(ক) ল্যব্ লোপে কর্ম্মণ্যধিকরণে চ॥

ল্যপ্-প্রত্যয়ান্ত ক্রিয়ায়াঃ লোপে সতি তস্যাঃ কর্ম্মণি অধিকরণে চ পঞ্চমী ভবতি।

ল্যপ্ প্রত্যয়ান্ত ক্রিয়ার লোপ হইলে উহার কর্ম্ম এবং অধিকরণে পঞ্চমী হয়। প্রাসাদাৎ প্রেক্ষতে প্রাসাদমারুহ্য প্রেক্ষতে ইত্যর্থঃ। আসনাৎ প্রেক্ষতে, আসনে উপবিশ্য প্রেক্ষতে ইত্যর্থঃ।

(ক্) কালাধ্ব পরিমাণে।

কালপরিমাণ ও পথপরিমাণ বুঝাইলে অবধিবোধক শব্দের উত্তর পঞ্চমী হয়। কালপরিমাণ—মাঘাৎ তৃতীয়ে মাসি, বিবাহাৎ দশমে দিনে। অধ্বপরিমাণ—প্রয়াগাৎ ত্রিংশত্ ক্রোশাঃ।

৩৮৫। অন্যারাদিতরর্ত্তে দিক্‌শব্দাঞ্চূত্তরপদা দাজাহি যুক্তে॥

২।৩।২৯।

অন্যার্থ শব্দ ও আরাৎ, ইতর, ঋতে, দিগ্বাচক দেশবাচক কাল-বাচক এবং উপসর্গের পরবর্ত্তী অঞ্চ ধাতুর যোগে, আচ্ ও আহি প্রত্যয়ান্ত শব্দের যোগে পঞ্চমী হয়। যথা অন্যার্থক-মিত্রাৎ অন্যঃ, জলং ক্ষিতেঃ ভিন্নম্, রাজ্ঞঃ ইতরো ন রক্ষকো বর্ত্ততে। আরাৎ-আরাদ্বনাৎ। ঋতে—মিত্রাৎ ঋতে হিতকরোন বিদ্যতে। দিক্-দেশ-

কাল—গ্রামাৎ পূর্ব্বস্যাং দিশি, পূর্ব্বস্মিন্ দেশে বা, চৈত্রাৎ পূর্ব্বঃ ফাল্গুনঃ। ততঃ পরম্। অবয়ব বাচক হইলে পঞ্চমী হয়না। যথা পূর্ব্বং কায়স্য, উত্তর-পদস্থ অঞ্চ ধাতু—প্রাক্ প্রত্যক্ বা গ্রামাৎ, আচ্—দক্ষিণা গ্রামাৎ, আহি—দক্ষিণাহি গ্রামাৎ।

(ক) "প্রভৃতি বহির্ভ্যাঞ্চ।" সিঃ কৌঃ

প্রভৃতি ও বহিঃ শব্দের যোগে পঞ্চমী হয়। 'জন্মনঃ প্রভৃতি অন্ধঃ। গৃহাৎ বহিঃ, নগরাৎ বহিঃ।

৩৮৬। পঞ্চম্যপাঙ্ পরিভিঃ॥ ২। ৩। ১০

বর্জনার্থ অপ ও পরি এবং মর্য্যাদা ও অভিবিধ্যর্থক আঙ্ শব্দের যোগে পঞ্চমী হয়। অপ সংসারাৎ পরি সংসারাৎ সুখম্ আ সমুদ্রাৎ, আ যৌবনাৎ, আ সকলাৎ ব্রহ্ম।

৩৮৭। বিভাষাগুণেঽস্ত্রিয়াম্॥ ২। ৩। ২৫

গুণবাচক হেতুবোধক শব্দের উত্তর বিকল্পে পঞ্চমী হয়, কিন্তু স্ত্রীলিঙ্গে হয় না যথা অন্ধত্বাৎ অন্ধত্বেন বা ন পশ্যতি।

গুণবোধক না হইলে কেবল তৃতীয়া হয়। যথা ধনেন কুলম্।

হেতুবোধক পদ স্ত্রীলিঙ্গ হইলে পঞ্চমী হয়না। যথা বুদ্ধ্যা বিমুক্তম্ (বুদ্ধি শব্দ স্ত্রীলিঙ্গ)। স্থলবিশেষে গুণবোধক না হইলেও পঞ্চমী হয়। যথা—পর্ব্বতো বহ্নিমান্ ধূমাৎ। কোন স্থলে স্ত্রীলিঙ্গেও হয়। যথা অত্র নাস্তি ঘটঃ অনুপলব্ধেঃ। এখানে অনুপলব্ধি শব্দ স্ত্রীলিঙ্গ তথাপি হেত্বর্থে পঞ্চমী হইল।

৩৮৮। পৃথগ্বিনা নানাভি স্তৃতীয়ান্যতরস্যাম্॥ ২। ৩। ৩২।

পৃথক্ বিনা ও নানা শব্দের যোগে তৃতীয়া পঞ্চমী ও দ্বিতীয়া বিভক্তি হয়। রামং রামেণ রামাৎ বা বিনা। পৃথক্ ও নানা শব্দের যোগে ঐসকল বিভক্তি ভাষাতে প্রায়ই দৃষ্ট হয়না।

৩৮৯। করণেচ স্তোকাল্প কৃচ্ছ্র কতিপয়স্যাসত্ব-বচনস্য ॥ ২।৩।৩৩

অদ্রব্যবাচী স্তোক, অল্প, কৃচ্ছ্র, ও কতিপয় শব্দের উত্তর করণে তৃতীয়া ও পঞ্চমী হয়। স্তোকেন স্তোকাৎ বা মুক্তঃ। দ্রব্যের বিশেষণ হইলে হয়না। যথা—স্তোকেন বিষেণ হতঃ।

৩৯০। দূরান্তিকার্থেভ্যো দ্বিতীয়াচ ॥ ২। ৩। ৩৫।

দূরার্থক ও অন্তিকার্থক শব্দের উত্তর দ্বিতীয়া তৃতীয়া পঞ্চমী ও সপ্তমী বিভক্তি হয়। গ্রামস্য দূরং দূরেণ দূরাৎ দূরে বা। নগরস্য অন্তিকম্ অন্তিকেন অন্তিকাং অন্তিকে বা। বিশেষণ হইলে হয়না। যথা দূরঃ পন্থাঃ

৩৯১। পঞ্চমী বিভক্তে ॥ ২। ৩। ৪০ ॥

ভেদপ্রতীতৌ অপেক্ষাবোধকাৎ পঞ্চমী স্যাৎ।

দুই বা বহুর মধ্যে একের উৎকর্ষ বা অপকর্ষ প্রতীতি হইলে যাহা হইতে একের বিভাগ অর্থাৎ ভেদ প্রতীতি হয়, তদুত্তর পঞ্চমী হয়। ইহাকে অপেক্ষার্থে পঞ্চমী বলে।

ধনাৎ বিদ্যা গরীয়সী বিদ্যায়াঃ ধনম্ অপকৃষ্টম্। মাথুরাঃ পাটলীপুত্রেভ্যঃ আঢ্যতরাঃ মাথুরেভ্যঃ পাটলিপুত্রাঃ নির্ধনাঃ।

"গোষু কৃষ্ণা বহুক্ষীরা" ইত্যাদি নির্দ্ধারণস্থলে গোত্বধর্ম্ম উভয়ত্র থাকায় অভেদ প্রতীতি আছে; কিন্তু ধনাৎ বিদ্যা গরীয়সী ইত্যাদি স্থলে ধনে বিদ্যাত্ব নাই, বিদ্যাতেও ধনত্ব নাই; সুতরাং ভেদপ্রতীতি আছে; অতএব নির্দ্ধারণ আর অপেক্ষার্থ এক নহে।

## ষষ্ঠী।

৩৯২। ষষ্ঠী শেষে ॥ ২। ৩। ৫০ ॥

কারকাৎ প্রাতিপদিকার্থাচ্চ অন্যস্মিন্ অর্থে ষষ্ঠী স্যাৎ।

কারকার্থ ও প্রাতিপদিকার্থভিন্ন স্বামিত্বাদিসম্বন্ধে ষষ্ঠী বিভক্তি হয়। তব গৃহম্, মম হস্তঃ, বৃক্ষস্য শাখা।

৩৯৩। ষষ্ঠী হেতুপ্রয়োগে ॥ ২ । ৩ । ২৬ ॥

হেতু শব্দস্য প্রয়োগে সতি ষষ্ঠী স্যাৎ।

হেতু শব্দের প্রয়োগ থাকিলে হেত্বর্থে ষষ্ঠী হয়।

অন্নস্য হেতোর্ব্বসতি। অর্থস্য হেতোর্গচ্ছতি।

৩৯৪। সর্ব্বনাম্নস্তৃতীয়া চ ॥ ২ । ৩ । ২৬ ॥

সর্ব্বনামশব্দযুক্তস্য হেতুশব্দস্য প্রয়োগে ষষ্ঠী তৃতীয়াচ ভবতি। হেত্বর্থ প্রতীয়মান হইলে এবং সর্ব্বনামযুক্ত হেতু শব্দের প্রয়োগ থাকিলে তদুত্তর তৃতীয়া ও ষষ্ঠী হয়। কেন হেতুনা কস্য হেতোর্ব্বা স আগতঃ।

৩৯৫। এনপা দ্বিতীয়া চ ॥ ২ । ৩ । ৩১ ॥

এনপ্ প্রত্যয়ান্ত শব্দস্য যোগে দ্বিতীয়াপি ভবতি।

এনপ্ প্রত্যয়ান্ত পদের যোগে দ্বিতীয়া ও ষষ্ঠী হয়।

উদ্যানং দক্ষিণেন উদ্যানস্য দক্ষিণেন, গ্রামম্ উত্তরেণ গ্রামস্য উত্তরেণ।

৩৯৬। দূরান্তিকার্থৈঃ ষষ্ঠ্যন্যতরস্যাম্। ২ । ৩ । ৩৩ ॥

দূরার্থৈঃ অন্তিকার্থৈশ্চ শব্দৈর্যোগে ষষ্ঠী পঞ্চমী চ স্যাৎ।

দূরার্থক ও অন্তিকার্থক শব্দের যোগে ষষ্ঠী ও পঞ্চমী বিভক্তি হয়। গ্রামস্য দূরং, গ্রামাৎ দূরম্। গ্রামস্য গ্রামাদ্বা নিকটম্।

৩৯৭। অধীগর্থ দয়েশাং কর্ম্মণি ॥ ২ । ৩ । ৫২ ॥

স্মরণার্থ-দয়-ঈশ্ ধাতূনাং কর্ম্মণি ষষ্ঠী ভবতি।

স্মরণার্থ, দয়্ ও ঈশ্ ধাতুর কর্ম্মে ষষ্ঠী বিভক্তি হয়। মাতুঃ স্মরতি, পিতুঃ স্মরণম্, দরিদ্রস্য দয়তে—দয়নং বা। পুত্রস্য ঈষ্টে

ঈশনং বা। (মাতুঃ স্মরণং পিতুঃ স্মরণম্ ইত্যাদি স্থলে প্রতিপদ বিহিত ষষ্ঠীর সমাস হয় না)। ষষ্ঠী বিকল্প পক্ষে দ্বিতীয়া—মাতরং স্মরতীত্যাদি।

৩৯৮। কৃঞঃ প্রতিযত্নে ॥ ২। ৩। ৫৩ ॥

সংস্কারার্থস্য কৃধাতোঃ কর্ম্মণি ষষ্ঠী ভবতি।

প্রতিযত্ন অর্থাৎ সংস্কার অর্থে কৃ ধাতুর কর্ম্মে ষষ্ঠী হয়। এধোদকস্য উপস্কুরুতে উপস্করণং বা।

৩৯৯। জাসি নিপ্রহন নাটক্রাথপিষাং হিংসায়াম ॥ ২। ৩। ৫৬ ॥

জাসি প্রভৃতীনাং কর্ম্মণি ষষ্ঠী ভবতি।

হিংসার্থ জাস্, নি-প্র পূর্ব্বক হন্, নাট, ক্রাথ ও পিষ ধাতুর কর্ম্মে ষষ্ঠী হয়। চৌরস্য উজ্জাসয়তি উজ্জাসনং বা, শত্রোঃ নিহন্তি প্রহন্তি নিপ্রহন্তি প্রণিহন্তি বা। অর্থাৎ "নি" ও "প্র" এই উপসর্গদ্বয়ের একটি, অথবা যে কোনভাবে দুইটী থাকিলেই হন্ ধাতুর কর্ম্মে ষষ্ঠী হয়। কৃৎপ্রত্যয়েও এইরূপ জানিবে যথা নিহননং প্রহননং নিপ্রহননং প্রণিহননং বা চৌরস্য।

শত্রোঃ পিনষ্টি পেষণং বা। হিংসা না বুঝাইলে হয় না। যথা যবান্ পিনষ্টি; "যবপেষণম্" এই স্থলে সমাস হইল।

৪০০। কৃত্বোর্থ প্রয়োগে কালেঽধিকরণে ॥ ২। ৩। ৬৩ ॥

কৃত্বসু প্রত্যয়স্য সুচ্ প্রত্যয়স্য প্রয়োগে কালাধিকরণে ষষ্ঠী স্যাৎ।

বারার্থক কৃত্বসু ও সুচ্ প্রত্যয়ের প্রয়োগে কালাধিকরণে ষষ্ঠী হয়। দিবসস্য পঞ্চকৃত্বঃ ভোজনং ভুঙক্তে বা, দিবসে পঞ্চবারান্ ভুঙক্তে ইত্যর্থঃ। দ্বিরহ্নো ভোজনং ভুঙক্তে বা, দিবসে দ্বৌ বারৌ ভুঙক্তে ইত্যর্থঃ

৪০১। কর্তৃ কর্ম্মণোঃ কৃতি ॥ ২। ৩। ৬৫ ॥

কৃদন্ত ক্রিয়ায়াঃ কর্ম্মণি কর্ত্তরিচ ষষ্ঠী স্যাৎ।

কৃদন্ত ক্রিয়ার কর্তৃকারক ও কর্ম্মকারকে ষষ্ঠী হয়। ঈশ্বরস্য কৃতিঃ জগতঃ কর্ত্তা, তব গমনম্, অন্নস্য পাকঃ।

"গুণ কর্ম্মণি বেষ্যতে" নেতা অশ্বস্য গৃহস্য গৃহেবা।

৪০২। উভয়প্রাপ্তৌ কর্ম্মণি ॥ ২। ৩। ৬৬ ॥

একদা কর্ম্মণি কর্ত্তরিচ প্রাপ্তৌ, কর্ম্মণ্যেব ভবতি নতু কর্ত্তরি।

যেখানে কর্ত্তা ও কর্ম্ম উভয়কারকে ষষ্ঠীর সম্ভাবনা হয়, সেখানে কেবল কর্ম্ম কারকেই ষষ্ঠী হয় অর্থাৎ পূর্ব্ব সূত্র দ্বারা যদিও উভয় কারকে ষষ্ঠী বিহিত হউক, তথাপি কর্ত্তৃবাচ্য স্থলে কর্ত্তায় প্রথমা হইবে, অবশিষ্ট কর্ম্ম কারকে ষষ্ঠী হয়, এবং কর্ম্ম-বাচ্য স্থলে কর্ম্মে প্রথমা হইবে, অবশিষ্ট কর্ত্তায় ষষ্ঠী হয়, ইহাই বুঝিতে হইবে। কিন্তু ভাবরাচ্য স্থলে প্রথমার বিধান নাই সুতরাং ভাববাচ্য প্রয়োগে উভয় কারকেই ষষ্ঠী হইতে পারে সে জন্যই নিয়মার্থ এই সূত্রের অবতারণা হইল। ভাববাচ্য স্থলে উভয়ত্র প্রাপ্তি সম্ভাবনা হইলে কেবল কর্ম্মে ষষ্ঠী হয়; কর্ত্তৃকারকে হয় না।

গবাং দোহো গোপেন। এস্থলে কেবল কর্ম্মেই ষষ্ঠী হইল। কিন্তু স্ত্রীলিঙ্গ বিহিত আকারের প্রয়োগে এই নিয়ম খাটিবেনা অর্থাৎ সেস্থলে উভয়ত্রই ষষ্ঠী হইবে। বিভিৎসা ভেদিকা বা রুদ্রস্য জগতঃ।

ষষ্ঠী সম্ভাবিতা যত্র যুগপৎ কর্ত্তৃকর্ম্মণোঃ।
অস্ত্রীবিহিত কৃদ্‌যোগে কর্ম্মণ্যেব ন কর্ত্তরি ॥
তব্যাদীনাং প্রয়োগেতু দ্বয়োরেব হি নেষ্যতে।
কর্ত্তুর্বিভাষয়া কৈশ্চিৎ করণেঽপি তথেষ্যতে।

প্রধানে নিয়তা ষষ্ঠী গুণেতূভয়থা ভবেৎ।
প্রধানে প্রত্যয়াশ্চেৎস্যুঃ ষষ্ঠীং কুর্য্যাত্তদাগুণে॥

(ক)। বিভাষাকর্ত্তরি॥ সিঃ কৌঃ॥

ভাববাচ্যস্থলে কর্ত্তৃকারকে বিকল্পে ষষ্ঠী হয়। বিচিত্রাজগতঃ কৃতিঃ ঈশ্বরস্য ঈশ্বরেণবা। শব্দানামনুশাসন মাচার্যাস্য আচার্য্যেণবা।

৪০৩। ক্তস্য চ বর্ত্তমানে॥ ২। ৩। ৬৭॥

বর্ত্তমানকাল বিহিতস্য ক্তপ্রত্যয়স্য প্রয়োগে ষষ্ঠী ভবত্যেব।

বর্ত্তমানকালবিহিত ক্ত প্রত্যয়ের যোগে ষষ্ঠী হয় (ন লোকেত্যাদি সূত্রদ্বারা ষষ্ঠী নিষেধ ছিল সেজন্য এই সূত্র বিহিত হইল) "মতিবুদ্ধি পূজার্থেভ্যঃ ক্তঃ" এই সূত্রদ্বারা বর্ত্তমান কালে ক্ত হয়। রাজ্ঞাং মতঃ সতাং বুদ্ধঃ, জনানাং পূজিতঃ।

৪০৪। অধিকরণ বাচিনশ্চ॥ ২। ৩। ৬৮॥

অধিকরণ বাচ্যে বিহিতস্যাপি ক্ত প্রত্যয়স্য প্রয়োগে ষষ্ঠী ভবত্যেব
অধিকরণবিহিত ক্ত প্রত্যয়ের যোগে ষষ্ঠী হয়।
ইদমেষা মাসিতম্. ইদমেষাং শয়িতম্।

৪০৫। নলোকাব্যয় নিষ্ঠা খলর্থ তৃনাম্॥ ২। ৩। ৬৯॥

শত্রাদীনাং প্রয়োগে ষষ্ঠী ন ভবতি।

ল—(শতৃশানচ্ কসুকানচ্) উকারান্তপ্রত্যয়, উক, অব্যয়—(ক্ত্বাচ্ তুম্ যপ্) নিষ্ঠা—(ক্ত ক্তবতু) খলর্থ ও তৃন্ প্রত্যয়ের যোগে ষষ্ঠী হয় না যথা। ঈশ্বরঃ সৃষ্টিং কুর্ব্বন্ কুর্ব্বাণো বা বর্ত্ততে। শাস্ত্রং বিবিদ্বান্। উ—দৈত্যান্ ঘাতুকোহরিঃ। অব্য—গৃহং গত্বা, অন্নং ভোক্তুম্, গৃহমাগত্য, নিষ্ঠা—গৃহংগতবান্ তেনশত্রু র্নিহতঃ। খলর্থ—জগৎ প্রপঞ্চঃ ঈষৎকরঃ ঈশ্বরেণ, তৃন্—লোকান্ কর্ত্তা অন্নং ভোক্তা।

(খ)। দ্বিষঃ শতুর্ব্বা॥ সিঃ কৌঃ॥

শতৃপ্রত্যয়ান্তস্য দ্বিষ্‌ধাতোঃ প্রয়োগে বা ষষ্ঠী ভবতি ॥ শতৃপ্রত্যয়ান্ত দ্বিষ্ ধাতুর কর্ম্মেবিকল্পে ষষ্ঠী হয়। শত্রোঃ দ্বিষন্ শত্রুং দ্বিষন্।

৪০৬। অকেণোর্ভবিষ্যদাধমর্ণ্যয়োঃ ॥ ২। ৩। ৭০ ॥

ভবিষ্যদর্থে আধমর্ণ্যার্থকেঅকেইণিচ ষষ্ঠী ন ভবতি।

ভবিষ্যদর্থে অক এবং ভবিষ্যদ্বিহিত আধমর্ণ্য প্রতিপাদক ইণ্ প্রত্যয়ের যোগে ষষ্ঠী হয় না। সন্তংপালকঃ অবতরতি হরিঃ। ব্রজংগামী। শতংদায়ী

৪০৭। কৃত্যানাং কর্ত্তরি বা ॥ ২। ৩। ৭১ ॥

তব্যাদীনাং প্রয়োগে কর্ত্তরি ষষ্ঠী বা ভবতি।

কৃত্য অর্থাৎ তব্য অনীয় ণ্যং যং ও ক্যপ্ প্রত্যয়ের প্রয়োগে কর্ত্তায়-বিকল্পে ষষ্ঠী হয়। মম ময়া বা সেব্যো হরিঃ। তব ত্বয়া বা পঠিতব্যং পুস্তকম্। তস্য তেন বা গন্তব্যং গৃহম্।

৪০৮। তুল্যার্থৈ রতু লোপমাভ্যাং তৃতীয়াঽন্যতরস্যাম্ ॥ ২৩ ৭২

তুল্যার্থক শব্দৈর্যোগে বা ষষ্ঠী ভবেৎ।

তুল্যার্থক শব্দের যোগে বিকল্পে ষষ্ঠী এবং তৃতীয়া বিভক্তি হয়। তেন তস্য বা তুল্যঃ, মম ময়া বা সদৃশঃ, তব ত্বয়া বা সমঃ কিন্তু তুলা ও উপমা শব্দের যোগে তৃতীয়া হয় না তব তুলা নাস্তি, ভবতঃ উপমা ন বিদ্যতে।

৪০৯। চতুর্থী চাশিষ্যায়ুষ্য মদ্রভদ্র কুশলসুখার্থ হিতৈঃ ॥ ২।৩২

আশিষি অর্থে আয়ুষ্যাদিভির্যোগে ষষ্ঠী চতুর্থী চ ভবেৎ।

আশীর্ব্বাদ বুঝাইলে আয়ুষ্য মদ্র ভদ্র কুশল সুখার্থ ও হিত শব্দের যোগে বিকল্পে চতুর্থী ও ষষ্ঠী বিভক্তি হয়। আয়ুষ্যং শিষ্যায় শিষ্যস্য বা ভূয়াৎ ভদ্রংকুশলং বা পুত্রায় পুত্রস্য বা ভূয়াৎ।

(ক) তৃপ্ত্যর্থানাং বিভাষা করণে।

তৃপ্ত্যর্থ ধাতূনাং করণে বা ষষ্ঠী তৃতীয়া চ ভবেৎ।

তৃপ্ত্যর্থধাতুর করণে বিকল্পে ষষ্ঠী হয়। ফলানাংতৃপ্তঃ ফলৈঃ তৃপ্তঃ।

## সপ্তমী।

৪১০। আধারোঽধিকরণম্॥ ১। ৪। ৪৫

ক্রিয়ায়াঃ যঃ আধারঃ তৎঅধিকরণ সংজ্ঞকং ভবতি।

ক্রিয়ার যে আধার তাহার অধিকরণ সংজ্ঞা হয়। যদিও কত গুলি ক্রিয়া কর্ত্তৃস্থ এবং কতকগুলি ক্রিয়া কর্ম্মস্থ, অধিকরণে কোন ক্রিয়াই থাকেনা, তথাপি ক্রিয়াবিশিষ্ট কর্ত্তা ও কর্ম্ম যাহাতে থাকে উহাই ক্রিয়ার আধার বা অধিকরণ নামে অভিহিত হয় যথা

কর্ত্তৃকর্ম্ম ব্যবহিতা মসাক্ষাদ্ধারয়ৎ ক্রিয়াম্।

উপকুর্ব্বৎ ক্রিয়াসিদ্ধৌ শাস্ত্রেঽধিকরণং স্মৃতম্।

কর্ত্তৃস্থ ও কর্ম্মস্থ ক্রিয়া পরম্পরাসম্বন্ধে যাহাতে থাকে উহাই ক্রিয়া সিদ্ধির উপকারি, অতএব অধিকরণ নামে কথিত হয়।

৪১১। সপ্তম্যধিকরণে॥ ২। ৩। ৩৬।

অধিকরণ কারকে সপ্তমী ভবতি।

অধিকরণ কারকে সপ্তমী বিভক্তি হয়। আধার ত্রিবিধ যথা-ঔপশ্লেষিক বৈষয়িক, ও অভিব্যাপক। যথা গৃহে আস্তে, স্থাল্যাং পচতি, মোক্ষে ইচ্ছাস্তি সর্ব্বস্মিন্নাত্মাঽস্তি।

(ক) ক্তস্যেন্ বিষয়স্যকর্ম্মণ্যুপসংখ্যানম্॥ সি কৌঃ

ইন্ বিশিষ্ট ক্ত প্রত্যয়ান্ত ক্রিয়ায়াঃ কর্ম্মণি সপ্তমী ভবতি।

ইন্ বিশিষ্ট ক্ত প্রত্যয়ান্ত ক্রিয়ার কর্ম্মে সপ্তমী বিভক্তি হয়। অধীত মনেন ইতি অধীতী, ব্যাকরণে অধীতী ব্যাকরণম্ অধীতবানিত্যর্থঃ। অবকীর্ণ মনেন ইতি অবকীর্ণী।

(খ) সাধ্বসাধু প্রয়োগেচ॥ সিঃ কৌঃ

সাধু ও অসাধু শব্দের প্রয়োগে সপ্তমী বিভক্তি হয়। সাধুঃ মিত্রে অসাধুঃ শত্রৌ। অর্চ্চা বুঝাইলে নিপুণ শব্দের যোগেও হয়। যথা ব্যাকরণে নিপুণঃ।

(গ) নিমিত্তাৎ কর্ম্মযোগে ॥ সিঃ কৌঃ

কর্ম্মের সহিত যোগ থাকিলে হননের নিমিত্ত বোধক শব্দের উত্তর সপ্তমী হয়।

চর্ম্মণি দ্বিপিনংহন্তি দন্তয়োর্হন্তি কুঞ্জরম্।
কেশেষু চমরীংহন্তি সীম্নি পুষ্কলকোহতঃ ॥

মুক্তাফলায় করিণং হরিণংপলায় সিংহংনিহন্তি ভুজবিক্রমসূচনায় ইত্যাদৌ তুমর্থে চতুর্থী।

৪১২। যস্য চ ভাবেন ভাবলক্ষণম্ ॥ ২। ৩। ৩৭।

যে ক্রিয়ার কালদ্বারা অন্য ক্রিয়ার কাল নিরূপিত হয় তদুত্তর সপ্তমী হয়। রজন্যাং প্রভাতায়াং স আগতঃ। বিধাবুদিতে স আগতঃ। গোষু দুহ্যমানাসু স আগতঃ।

৪১৩। ষষ্ঠী চানাদরে ॥ ২। ৩। ৩৮।

কর্ম্মণা অবজ্ঞা প্রতীতৌ অবজ্ঞেয়বাচকপদাৎ ষষ্ঠী সপ্তমী চ ভবতি। কর্ম্মদ্বারা অনাদর অর্থাৎ অবজ্ঞা বুঝাইলে অবজ্ঞেয়ের উত্তর ষষ্ঠী ও সপ্তমী বিভক্তি হয়। মাতা রুদতঃ শিশোর্জগাম, রুদতি শিশৌজগাম, রুদন্তং শিশুমবজ্ঞায় গতবতী ইত্যর্থঃ।

৪১৪। স্বামী শ্বরাধিপতিদায়াদ সাক্ষিপ্রতিভূপ্রসূতৈশ্চ ।২।৩।৩৯

স্বামি প্রভৃতিভির্যোগে প্রাগ্বৎউভে স্যাতাম্।

স্বামী ঈশ্বর অধিপতি দায়াদ সাক্ষিন্ প্রতিভূ ও প্রসূত শব্দের যোগে ষষ্ঠী ও সপ্তমী হয়। গবাং গোষু বা স্বামী, ধনস্য ধনে বা ঈশ্বরঃ।

৪১৫। যতশ্চ নির্দ্ধারণম্ ॥ ২।৩।৪১।

যেভ্যঃ কিঞ্চিৎ জাত্যাদিভি নির্দ্ধার্যাতে তদ্বাচকাৎ পূর্ব্ববৎ উভেস্যাতাম্। জাতি গুণ ক্রিয়া ও সংজ্ঞাদ্বারা সমুদায় হইতে একের পৃথক্করণকে নির্দ্ধারণ কহে; যাহা হইতে নির্দ্ধারণকরা যায় তদুত্তর ষষ্ঠী ও সপ্তমী হয়। জাতি—নৃণাং নৃষু বা ব্রাহ্মণঃ শ্রেষ্ঠঃ! পশূনাং পশুষু বা সিংহঃ শ্রেষ্ঠঃ। গুণ—গবাং গোষু বা কৃষ্ণা বহুক্ষীরা। ক্রিয়া—বাগ্মিনাং বাগ্মিষু বা সুমিষ্টভাষী আদরণীয়ঃ। সংজ্ঞা—ছাত্রাণাং ছাত্রেষু বা যদু র্ব্বুদ্ধিমান্।

৪১৬। সপ্তমী পঞ্চম্যৌ কারক মধ্যে ॥ ২।৩।৭।

ক্রিয়াদ্বয়ো র্মধ্যবর্ত্তী যঃ অধ্বকালবাচকঃ শব্দঃ তস্মাৎ সপ্তমী পঞ্চমী চ ভবতি।

দুই ক্রিয়ার মধ্যবর্ত্তী অধ্ববাচক ও কালবাচক শব্দের উত্তর সপ্তমী ও পঞ্চমী হয়। অত্রস্থিত্বায়ং ক্রোশে ক্রোশাদ্বা লক্ষ্যংবিধ্যেৎ। অদ্যভুক্ত্বায়ং দ্ব্যহে দ্ব্যহাদ্বা ভোক্তা।

৪১৭। সাধুনিপুণাভ্যামর্চ্চায়াং সপ্তম্যপ্রতেঃ ॥ ২।৩।৪৩।

পূজা প্রতীতৌ অনয়োর্যোগে সপ্তমী ভবতি। নতু প্রতি যোগে। পূজা বুঝাইলে সাধু ও নিপুণশব্দের যোগে সপ্তমী হয়। কিন্তু প্রতিশব্দ থাকিলে হয় না। মাতরি সাধুঃ নিপুণোবা। মাতরংপ্রতি সাধুঃ এস্থানে দ্বিতীয়া হইল।

---

## সমাসঃ।

৪১৮। সমর্থঃ পদবিধিঃ।২।১।১।

সাকাঙ্ক্ষ পদানাং একপদীভাবঃ সমাসঃ।

পরস্পর সাকাঙ্ক্ষ পদ সমূহের একপদীভাবকে সমাস কহে। নীলম্-উৎপলম্ নীলোৎপলম্, রাজ্ঞঃ পুরুষঃ—রাজপুরুষঃ।

যেখানে সমস্যমান পদৈকদেশের বিশেষণ স্বতন্ত্রভাবে থাকে সেখানে সমাস হয়না যথা" তেজস্বিনো রাজ্ঞঃ পুরুষঃ এস্থানে "তেজস্বিনঃ" এই বিশেষণটিকে ভিন্নরাখিয়া "রাজপুরুষ" এইরূপ সমাস হইবে না। "বৃদ্ধস্য রাজ্ঞঃ মাতঙ্গাঃ" এই অর্থে "বৃদ্ধস্য" এইপদটি ভিন্ন রাখিয়া "রাজমাতঙ্গাঃ" এইরূপ সমাস হইবেনা। প্রাচীন ব্যক্য যথা

সাপেক্ষে প্রত্যয়ো নস্যাৎ সমাসো বা কথঞ্চন।
সাপেক্ষং তদ্বিজানীয়াদসমস্ত বিশেষণম্।

৪১৯। অব্যয়ীভাবঃ। ২। ১। ৫।

বিভক্ত্যর্থ সামীপ্য সমৃদ্ধি অভাব পশ্চাৎ যোগ্যতা বীপ্সা অনতিবৃত্তি, সাদৃশ্য ও সাকল্যাদি অর্থে যথাসম্ভব অব্যয়ীভাব সমাস হয়।

অব্যয়ীভাব সমাসে পূর্ব্বপদ অব্যয় পরপদ অনব্যয় থাকে এবং অব্যয়ের অধীন হইয়া সমস্ত পদ অব্যয় হয়। বিভক্ত্যর্থে হরৌ ইতি অধিহরি, সামীপ্যে—কুম্ভস্য সমীপমুপকুম্ভম্। সমৃদ্ধি—মদ্রাণাং সমৃদ্ধিঃ সুমদ্রম্, অভাব—হিমস্য অভাবঃ নির্হিমম্। পশ্চাৎ—বিষ্ণোঃ পশ্চাৎ অনুবিষ্ণু। যোগ্যতা—রূপস্য যোগ্যং অনুরূপম্। বীপ্সা—অহঃ অহঃ প্রত্যহম্। অনতিক্রম—শক্তিমনতিক্রম্য যথাশক্তি। সাকল্য—তৃণমপ্য পরিত্যজ্য—সতৃণম্ অত্তি, সাকল্যেনেত্যর্থঃ।

৪২০। অব্যয়াদাপ্সুপঃ। ২। ৪। ৮২।

অব্যয়াৎ আপ্ প্রত্যয়স্য বিভক্তেশ্চ লোপঃস্যাৎ।
অব্যয়ের পরস্থিত আপ্ ও বিভক্তির লোপ হয়। যথা আপ্—তত্র লতায়াম্। সুপ্—যথাশক্তি অধিহরি। অনুবিষ্ণু।

"পূর্ব্বপদার্থপ্রধানোঽব্যয়ীভাবঃ"

অব্যয়ীভাব সমাসে পূর্ব্বপদের অর্থপ্রধানরূপে প্রতীয়মান হয়।

৪২১। নাব্যয়ীভাবা দতোঽম্ত্বপঞ্চম্যাঃ। ২। ৪। ৮৩।

অকারান্তাব্যয়ীভাবাৎ বিভক্তে র্লোপঃ ন ভবতি—অপিতু পঞ্চমী ভিন্নায়া বিভক্তেঃ অম্ স্যাৎ।

অকারান্ত অব্যয়ীভাবের পরস্থিত বিভক্তির লোপ হয়না। অকারান্ত অব্যয়ীভাবের পরস্থিত পঞ্চমীভিন্ন বিভক্তি স্থানে অম্ হয়। উপকুম্ভম্ উপগৃহম্। পঞ্চমীতে উপকুম্ভাৎ উপগৃহাৎ।

(ক)। তৃতীয়াসপ্তম্যোর্বহুলম্। সিঃ কৌঃ

অব্যয়ীভাব সমাস নিষ্পন্ন পদের পরস্থিত তৃতীয়া ও সপ্তমীর স্থানে অনিয়তভাবে অর্থাৎ বিকল্পে অম্ হয়। উপগৃহম্ উপগৃহেণ, উপগৃহম্ উপগৃহে।

সূত্রেবিকল্প না বলিয়া, "বহুলং" বলাতে "সুমদ্রম্" ইত্যাদি পদে "নিত্য অম্" হইল।

৪২২। অব্যয়ীভাবে শরৎ প্রভৃতিভ্যঃ॥ ৫। ৪। ১০৭।

অস্মিন্ সমাসে সতি শরদাদি শব্দাৎ টচ্ স্যাৎ।

অব্যয়ীভাব সমাসে শরৎ প্রভৃতি শব্দের উত্তর সমাসান্ত টচ্ হয়। শরদঃ সমীপম্ উপশরদম্। জরায়াঃ সমীপম্ উপজরসম্। টচ্ পূর্ব্ব হইতে অনুবৃত্ত হইয়াছে।

৪২৩। গোস্ত্রিয়োরুপসর্জ্জনস্য। ১। ২। ৪৮।

বহুব্রীহি ও অব্যয়ীভাব সমাসে গো ও স্ত্রীত্ববোধক শব্দের হ্রস্ব হয়। উপগু অধিস্ত্রি।

৪২৯। হ্রস্বোনপুংসকে প্রাতিপদিকস্য। ১।২। ৪৭।

ক্লীবলিঙ্গে স্বরান্ত শব্দের অন্ত্যস্বর হ্রস্ব হয়। বিশ্বপি ইতি অধিবিশ্বপম্।

(খ) প্রতিপর সমনুভ্যোঽক্ষ্ণঃ॥ সি কৌঃ।

প্রতি পর সম্ ও অনুশব্দের পরবর্ত্তী অক্ষি শব্দের উত্তর অ হয়। অক্ষোঃ প্রতিগতং প্রত্যক্ষম্, অক্ষোঃ পরম্ ইতি নিপাতনাৎ পরোক্ষম্। অক্ষোঃ সমীপং সমক্ষম, অক্ষোঃ পশ্চাৎ অন্বক্ষম্।

৪২৫। অনশ্চ ॥ ৫। ৪। ১৪৪।

অনন্তাৎ টচ্ স্যাৎ।

অনন্ত অব্যয়ীভাবের উত্তর টচ্ হয়। উপরাজম্, অধ্যাত্মম্। "নস্তদ্ধিতে" ইত্যনেন নলোপঃ।

৪২৬। নপুংসকাদন্যতরস্যাম্ ॥ ৫। ৪। ১০৯।

ক্লীবাৎ পরং বা টচ্ স্যাৎ।

ক্লীবলিঙ্গ অনন্ত অব্যয়ীভাবের উত্তর বিকল্পে টচ্ হয়। উপচর্ম্মম্, উপচর্ম্ম

৪২৭। নদী পৌর্ণমাস্যাগ্রহায়ণীভ্যঃ ॥ ৫। ৪। ১২৯ ॥

নদ্যাদিভ্যোঽপি বা টচ্।

অব্যয়ীভাব সমাসে নদী, পৌর্ণমাসী ও আগ্রহায়ণী শব্দের উত্তর বিকল্পে টচ্ হয়। উপনদম্ উপনদি, উপপৌর্ণমাসম্ উপপৌর্ণমাসি, উপাগ্রহায়ণম্ উপাগ্রহায়ণী।

৪২৮। ঝয়ঃ। ৫।৪। ১১১।

ঝয়ন্ত অব্যয়ীভাবের উত্তর বিকল্পে টচ্ হয়। উপসমিধম্ উপসমিৎ।

৪২৯। গিরেশ্চ সেনকস্য। ৫।৩। ১১২। উপগিরম্ উপগিরি।

তৎপুরুষঃ।

৪৩০। তৎপুরুষঃ ॥ ২। ১। ২২।

বক্ষ্যমাণঃ সমাসঃ তৎপুরুষ সংজ্ঞকঃ ভবতি।

বক্ষ্যমাণ সমাসের তৎপুরুষ সংজ্ঞা হয়।

৪৩১। দ্বিতীয়া শ্রিতাতীত পতিতগতাত্যস্তপ্রাপ্তাপন্নৈঃ ॥২।১।২৪।

শ্রিতাদিভিঃ সহ দ্বিতীয়া সমস্যতে।

শ্রিতাদি পদের সহিত দ্বিতীয়ান্ত পদের সমাস হয়। রাজানং শ্রিতঃ রাজশ্রিতঃ গৃহাশ্রিতঃ। মাসম্ অতীতঃ মসাতীতঃ। দুঃখম্ অতীতঃ, দুঃখাতীতঃ।

(ক) গম্যাদীনা মুপসংখ্যানম্ ॥ সিঃ কৌঃ

গম্যাদিপদের সহিত দ্বিতীয়ান্ত পদের সমাস হয়। গ্রামংগমী গ্রামগমী। অন্নং বুভুক্ষুঃ অন্নবুভুক্ষুঃ।

৪৩২। অত্যন্তসংযোগেচ ॥ ২। ১। ২৯।

ব্যাপ্ত্যর্থে যা দ্বিতীয়া বিহিতা সা সমস্যতে।

অত্যন্তসংযোগ অর্থে কালবাচক দ্বিতীয়ান্ত পদের সমাস হয়। মুহূর্ত্তং সুখং-মুহূর্ত্তসুখম্।

৪৩৩। পূর্ব্ব সদৃশ সমোনার্থ কলহ নিপুণ মিশ্রশ্লক্ষ্ণৈঃ।২।১।১৩।

পূর্ব্ব প্রভৃতিভিঃ সহ তৃতীয়ায়াঃ সমাসঃ স্যাৎ।

পূর্ব্বাদিশব্দের সহিত তৃতীয়ান্ত পদের সমাস হয়। মাসেন পূর্ব্বঃ মাস-পূর্ব্বঃ। মাত্রাসদৃশঃ মাতৃসদৃশঃ। পিত্রাসমঃ পিতৃসমঃ। একেন ঊনম্ একোনম্। বাচা কলহঃ বাক্‌কলহঃ। আচারেণ নিপুণঃ আচারনিপুণঃ। গুড়েন মিশ্রঃ, গুড়মিশ্রঃ। আচারেণ শ্লক্ষ্ণঃ আচারশ্লক্ষ্ণঃ।

৪৩৪। কর্ত্তৃকরণে কৃতাবহুলম্ ॥ ২। ১। ৩২।

কর্ত্তরি করণে চ যা তৃতীয়া বিহিতা তস্যাঃ সমাসো ভবেৎ।

কৃদন্তপদের সহিত কর্ত্তৃকরণ-বিহিত তৃতীয়ার সমাস হয়। তেন কৃতং তৎকৃতম্, নখৈঃভিন্নঃ নখভিন্নঃ।

৪৩৫। চতুর্থী তদর্থার্থ বলিহিত সুখরক্ষিতৈঃ। ২। ১। ২৬।

এভিঃ চতুর্থী সমস্যতে।

তদর্থার্থক, বলি, হিত, সুখ এবং রক্ষিতশব্দের সহিত চতুর্থ্যন্ত পদের সমাস হয়। দ্বিজায় অয়ং দ্বিজার্থঃ। কুণ্ডলায় হিরণ্যং কুণ্ডলহিরণ্যম্। দ্বিজায়ইদং দ্বিজার্থং পয়ঃ। ভূতায়বলিঃ ভূতবলিঃ। পুত্রায়হিতং পুত্র-হিতম্। পিত্রে সুখং পিতৃসুখম্। গবে রক্ষিতং গোরক্ষিতম্।

৪৩৬। পঞ্চমী ভয়েন॥ ২। ১। ৩৭।

ভয়ার্থক পদেন সহ পঞ্চম্যাঃ সমাসো ভবতি।

ভয়ার্থকশব্দের সহিত পঞ্চম্যন্তপদের সসাস হয়। চৌরাদ্ভয়ম্ চৌরভয়ম্, দস্যোর্ভীতঃ দস্যুভীতঃ। ব্যাঘ্রাৎভীঃ ব্যাঘ্রভীঃ। শার্দ্দূলাৎভীতিঃ শার্দ্দূলভীতিঃ।

৪৩৭। স্তোকান্তিকদূরার্থ কৃচ্ছ্রাণি ক্তেন॥ ২। ১। ৩৯

ক্ত প্রত্যয়ান্ত পদেন সহ স্তোকাদয়ঃ সমস্যন্তে।

ক্তপ্রত্যয়ান্তপদের সহিত পঞ্চম্যন্ত স্তোকার্থ অন্তিকার্থ দূরার্থ ও কৃচ্ছ্রার্থ পদের সমাস হয়। স্তোকাৎমুক্তঃ স্তোকমুক্তঃ। স্তোকাৎমুক্তঃ এইরূপ অলুক্ সমাসও হইয়াথাকে।

অপেত প্রভৃতি পদের সহিতও যথাসম্ভব পঞ্চমীতৎপুরুষ সমাস হয় সুখাৎঅপেতঃ সুখাপেতঃ। স্বর্গাৎপতিতঃ স্বর্গপতিতঃ।

৪৩৮। ষষ্ঠী॥ ২। ২। ৮॥

সমর্থৈঃ পদৈঃ সহষষ্ঠী সমস্যতে।

সমর্থপদের সহিত ষষ্ঠ্যন্তপদের সমাস হয়। বৃক্ষস্য শাখা বৃক্ষশাখা। সুখস্য ভোগঃ সুখভোগঃ। পয়সঃ পানং পয়ঃপানম্। আজ্ঞায়া ভঙ্গঃ আজ্ঞাভঙ্গঃ।

৪৩৯। যাজকাদিভিশ্চ॥ ২। ২। ৯॥

যাজক প্রভৃতিভিঃ সহ উক্তঃ সমাসো ভবেৎ।

যাজকাদি শব্দের সহিত ষষ্ঠীর সমাস হয়। দেবানাং যাজকঃ দেবযাজকঃ। দেবপূজকঃ। "তৃজকাভ্যাং কর্ত্তরি" এই সূত্রদ্বারা নিষেধ ছিল তাহার অপবাদ সূত্র করা হইল।

৪৪০। ন নির্দ্ধারণে ॥ ২। ২। ১০ ॥

নির্দ্ধারণে যা ষষ্ঠী বিধীয়তে সা ন সমস্যতে।

নির্দ্ধারণ অর্থে বিহিত ষষ্ঠীর সমাস হয় না। নৃণাং জ্ঞানী শ্রেষ্ঠঃ। নরাণাং ক্ষত্রিয়ঃ শূরঃ।

(ক) প্রতিপদ বিধানা ষষ্ঠী ন সমস্যতে ॥ সিঃ কৌঃ

"জ্ঞোঽবিদর্থস্য করণে" ইত্যাদি সূত্রদ্বারা বিহিত ষষ্ঠীর সমাস হয় না। সর্পিষো জ্ঞানম্। এধোদকস্য উপস্করণম্ চৌরস্য নিহননম্।

তথাচোক্তং হরিণা—

কারক ব্যপদিষ্টে চ শ্রূয়মাণক্রিয়ে পুনঃ।
প্রোক্তা প্রতিপদং ষষ্ঠী সমাসস্য নিবৃত্তয়ে ॥

যে স্থলে কৃদন্ত ক্রিয়া থাকা সত্ত্বেও কৃদ্যোগে ষষ্ঠী না করিয়া শেষত্ব বিবক্ষা করিয়া ষষ্ঠী বিহিত হইয়াছে, সে স্থলের ষষ্ঠীই প্রতিপদ ষষ্ঠী। ঐ ষষ্ঠীর সমাস হয় না।

৪৪১। পূরণ গুণসুহিতার্থশদব্যয়তব্য সমানাধিকরণেন ॥ ২। ২। ১১ ॥

পূরণার্থকৈঃ, গুণবাচকৈঃ, শত্রাদি প্রত্যয়ান্তৈশ্চ সহ ষষ্ঠী ন সমস্যতে।

পূরণার্থক ও শত্রাদি প্রত্যয়ান্ত শব্দের যোগে ষষ্ঠীসমাস হয় না। পূরণে—সতাং ষষ্ঠঃ, ছাত্রাণাং পঞ্চমঃ। গুণে—বস্ত্রস্য শৌক্ল্যম্ আকাশস্য নীলিমা, পুষ্পস্য লৌহিত্যম্। গুণে সমাস-নিষেধ অনিত্য যথা—অর্থগৌরবম্, বুদ্ধিমান্দ্যম্ ইত্যাদিস্থলে

সমাস হয়। সুহিতার্থ অর্থাৎ তৃপ্ত্যর্থ—ফলানাং সুহিতঃ, ফলানাং তৃপ্তঃ। "ফলতৃপ্তঃ" ইত্যাদি স্থলে তৃতীয়াসমাস। শৎ—দ্বিজস্য কুর্ব্বন্ দ্বিজস্য কুর্ব্বাণঃ। (এখানে শেষে ষষ্ঠীহইয়াছে) অব্যয়—ব্রাহ্মণস্য কৃত্বা। তব্য—ব্রাহ্মণস্য কর্ত্তব্যম্, সমানাধিকরণে—তক্ষকস্য সর্পস্য।

৪৪২। ক্তেন চ পূজায়াম্ ॥ ২। ২। ১২ ॥

পূজার্থবিহিত ক্ত প্রত্যয়ান্তেন সহ উক্ত সমাসো ন ভবতি।

মতি বুদ্ধীত্যাদি সূত্রদ্বারা বিহিত ক্ত প্রত্যয়ের যোগে যে ষষ্ঠী বিহিত হয়, তাহার সমাস হয় না। রাজ্ঞাং মতঃ বুদ্ধঃ পূজিতো বা। "রাজপূজিতঃ" ইত্যাদি স্থলে অতীতবিহিত ক্তপ্রত্যয়ান্তের সহিত তৃতীয়া-সমাসহইয়াছে।

৪৪৩। অধিকরণবাচিনা চ ॥ ২। ২। ১৩ ॥

অধিকরণবিহিত ক্ত প্রত্যয়েনাপি ষষ্ঠী সমাসো ন ভবতি।

অধিকরণবিহিত ক্ত প্রত্যয়ান্ত পদের সহিত ষষ্ঠী সমাস হয়না। ইদ মেষা মাসিতম্।

৪৪৪। কর্ম্মণি চ ॥ ২। ২। ১৪ ॥

কর্ম্মণি বিহিতায়াঃ ষষ্ঠ্যাঃ সমাসো ন ভবতি।

" উভয়প্রাপ্তৌ কর্ম্মণি " এই সূত্রদ্বারা যে ষষ্ঠী কর্ম্মে বিহিত হইয়াছে তাহার সমাস হয়না। গবাং দোহো গোপেন।

৪৪৫। তৃজকাভ্যাং কর্ত্তরি ॥ ২। ২। ১৫ ॥

কর্ত্তৃবিহিতেন তৃচা অকেন চ ষষ্ঠ্যাঃ সমাসো ন ভবতি।

কর্ত্তৃবিহিত তৃচ্ ও অকপ্রত্যয়ান্ত শব্দের সহিত ষষ্ঠী সমাস হয়না। অপাংস্রষ্টা, ওদনস্য পাচকঃ। ভবতঃ শায়িকা।

## একদেশী সমাসঃ।

৪৪৬। পূর্ব্বাপরাবরোত্তর মেকদেশি নৈকাধিকরণে ॥২।২।১

একদেশবাচকেন সহ পূর্ব্বাদয়ঃ সমস্যন্তে।

একাধিকরণম্ একদ্রব্যম্। একদেশবাচক একবচনান্ত অবয়বীর সহিত, পূর্ব্ব অপর অবর ও উত্তরপদের সমাস হয়। পূর্ব্বং কায়স্য পূর্ব্বকায়ঃ। অপরকায়ঃ উত্তরকায়ঃ।

(ক) সর্ব্ব একদেশঃ কালেন সমস্যতে ॥ সিঃ কৌঃ।

কালবাচক পদের সহিত সকল একদেশবাচক পদের সমাস হয়। পূর্ব্বম্ অহ্নঃ পূর্ব্বাহ্নঃ, মধ্যম্ অহ্নঃ মধ্যাহ্নঃ, অপরম্ অহ্নঃ অপরাহ্নঃ, সায়ম্ অহ্নঃ সায়াহ্নঃ, মধ্যং রাত্রেঃ মধ্যরাত্রঃ।

৪৪৭। অর্দ্ধং নপুংসকম্ ॥ ২। ২। ২.

একবচনান্তেন অবয়বিনা সহ অর্দ্ধং সমস্যতে।

একবচনান্ত অবয়বীর সহিত ক্লীবলিঙ্গ সমানাংশবাচক অর্দ্ধ শব্দের সমাস হয়। ঐ অর্দ্ধশব্দের পূর্ব্বনিপাত হয়। অর্দ্ধং পিপ্পল্যাঃ ইতি অর্দ্ধপিপ্পলী, অর্দ্ধং নদ্যাঃ অর্দ্ধনদী। ক্লীব লিঙ্গ না হইলে হয়না। গ্রামস্য অর্দ্ধঃ গ্রামার্দ্ধঃ, চন্দ্রস্য অর্দ্ধঃ চন্দ্রার্দ্ধঃ। একবচন না হইলে হয়না অর্দ্ধং পিপ্পলীনাম্।

৪৪৮। সপ্তমী শৌণ্ডৈঃ ॥ ২। ১। ৪০।

শৌণ্ড প্রভৃতিভিঃ সহ সপ্তমী সমস্যতে।

শৌণ্ড প্রভৃতি পদের সহিত সপ্তম্যন্ত পদের সমাস হয়। দানে শৌণ্ডঃ দানশৌণ্ডঃ, রণে পণ্ডিতঃ রণপণ্ডিতঃ, কর্ম্মণি নিপুণঃ কর্ম্মনিপুণঃ। যথাসম্ভব কৃদন্ত পদের সহিত ও সমাস হয়। যথা মাসে দেয়ম্ মাসদেয়ম্, পূর্ব্বাহ্নে কৃতম্ পূর্ব্বাহ্নকৃতম্, অপরাহ্নকৃতম্ পূর্ব্বরাত্রকৃতম্।

# কর্ম্মধারয়ঃ।

৪৪৯। বিশেষণং বিশেষ্যেণ বহুলম্॥ ২। ১॥ ৫১।

তৎপুরুষঃ সমানাধিকরণঃ কর্ম্মধারয়ঃ।

বিশেষ্যপদেন সহ বিশেষ্যপদং সমস্যতে।

বিশেষ্য পদের সহিত বিশেষণ পদের সমাস হয়। 'নীলম্ উৎপলং নীলোৎপলম্, মধুরং বাক্যম্ মধুরবাক্যম্, সর্ব্বে বালকাঃ সর্ব্ববালকাঃ, মহান্ বীরঃ মহাবীরঃ।

৪৫০। দিক্সংখ্যে সংজ্ঞায়াম্। ২। ১। ৫০।

সংজ্ঞা বুঝাইলে দিগ্বাচক ও সংখ্যাবাচক শব্দের সহিত কর্ম্মধারয় হয়। সপ্তর্ষয়ঃ

৪৫১। উপমানানি সামান্য বচনৈঃ॥ ২। ১। ২২।

উপমানোপমেয়য়োঃ সমানধর্ম্মবাচকপদেন সহ উপমানপদং সমস্যতে।

উপমান ও উপমেয়ের সমান ধর্ম্মবোধক পদের সহিত উপমান-বাচক পদের সমাস হয়। ঘন ইব শ্যামঃ ঘনশ্যামঃ, পর্ব্বত ইব উন্নতঃ পর্ব্বতোন্নতঃ। অনল ইব উজ্জ্বলঃ অনলোজ্জ্বলঃ।

৪৫২ উপমিতং ব্যাঘ্রাদিভিঃ সামান্যা প্রয়োগে॥ ২। ১। ৫৬॥

সমানধর্ম্মবাচকস্য অপ্রয়োগে সতি উপমানৈঃ ব্যাঘ্রাদিভিঃ সহ উপমেয়পদং সমস্যতে।

সাধর্ম্ম্যবাচক পদের প্রয়োগ না থাকিলে ব্যাঘ্রাদি উপমানবাচক পদের সহিত উপমেয় পদের সমাস হয়। পুরুষঃ ব্যাঘ্র ইব পুরুষ-ব্যাঘ্রঃ, না সোম ইব নৃসোমঃ, পুরুষঃ সিংহ ইব পুরুষসিংহঃ উপমানো-পমেয়গত ধর্ম্মের প্রয়োগ থাকিলে হয়না। পুরুষো ব্যাঘ্র ইব শূরঃ। যশঃ শশধর ইত্যাদৌ রূপক সমাসঃ।

(ক) উত্তরপদ লোপস্যোপসংখ্যানম্ ॥

স্থল বিশেষে উত্তরপদ বা মধ্যপদের লোপ হয়। শাকপ্রিয়ঃ পার্থিবঃ শাকপার্থিবঃ, ঘৃত মিশ্রম্ অন্নম্ ঘৃতান্নম্, পলমিশ্রম্ অন্নং পলান্নম্, মুখ মধঃকৃত মনেন অধোমুখঃ। একাধিকা বিংশতিঃ একবিংশতিঃ। দেবভক্তঃ ব্রাহ্মণঃ দেবব্রাহ্মণঃ।

৪৫৩। গোরতদ্ধিত লুকি। ৪। ৯২। গোশব্দের অন্তে টচ্ হয়।

৪৫৪। সংখ্যাপূর্ব্বোদ্বিগুঃ। ২। ১। ৫২ ॥

যত্রকর্ম্মধারয়ে সংখ্যাবাচকশব্দঃ পূর্ব্বে বর্ত্ততে সঃ দ্বিগুঃ কথ্যতে। কর্ম্মধারয় সমাসে পূর্ব্বপদ সংখ্যাবাচক হইলে উহাকে দ্বিগু বলে।

৪৫৫। দ্বিগুরেক বচনম্। ২। ৪। ১।

দ্বিগুনিষ্পন্নং পদং একবচনান্তং ভবতি।

দ্বিগুসংজ্ঞক কর্ম্মধারয় একবচনান্ত হয়। "সনপুংসক" মিত্যনেন নপুংসকত্বম্। পঞ্চানাং গবাং সমাহারঃ পঞ্চগবম্ সমাহারদ্বিগু হইলে অকারান্তশব্দের উত্তর ঈপ্ হয়। ত্রয়াণাং লোকানাং সমাহারঃ ত্রিলোকী, সপ্তানাং শতানাং সমাহারঃ সপ্তশতী। "নভুবনাদেঃ" অর্থাৎ ভুবনাদিশব্দের উত্তর ঈপ্ হয় না। ত্রিভুবনম্ পঞ্চপাত্রম্।

৪৫৬। পুম্বৎ কর্ম্মধারয় জাতীয় দেশীয়েষু। ৬। ৩। ৪৩।

কর্ম্মধারয় সমাসে এবং জাতীয় দেশীয় পরে থাকিলে ভাষিতপুংস্ক শব্দের পুম্বদ্ভাব হয়। মহানবমী, কৃষ্ণ চতুর্দ্দশী, পাচকস্ত্রী, দণ্ডভার্য্যা। পাচকজাতীয়া, পাচকদেশীয়া।

৪৫৭। ময়ূরব্যংসকাদয়শ্চ ॥ ২। ১। ৭২।

ময়ূরব্যংসকাদীনি পদানি নিপাতনাৎ সিধ্যন্তি।

ময়ূরব্যংসক প্রভৃতি পদ নিপাতনে সিদ্ধ হয়। ময়ূরো ব্যংসকঃ

ময়ূরব্যংসকঃ, উদক্ চ অবাক্ চ উচ্চাবচম্। নাস্তি কিঞ্চন যস্য স অকিঞ্চনঃ। নাস্তি কুতোহপি ভয়ং যস্য স অকুতোভয়ঃ।

পূর্ব্বোত্তরকাল বুঝাইলে ক্ত প্রত্যয়ান্ত পদের সমাস হয়। পূর্ব্বে স্নাতঃ পশ্চাৎ অনুলিপ্তঃ স্নাতানুলিপ্তঃ এবং সুপ্তোত্থিতঃ, দত্তাপহৃতম্।

৪৫৮। নঞ্॥ ২।২।৬

সুবন্ত পদৈঃ সহ নঞ্ ইত্যব্যয়ং সমস্যতে।

সুবন্ত পদের সহিত নঞের সমাস হয়।

৪৫৯। ন লোপো নঞঃ॥ ৬।৩।৭৩।

পর পদেন সমাসে সতি নঞঃ নলোপঃ স্যাৎ।

সমাসে নঞের ন লোপ হয়। ন ব্রাহ্মণঃ অব্রাহ্মণঃ, ন প্রিয়ঃ অপ্রিয়ঃ, ন পরঃ অপরঃ, ন কারণম্ অকারণম্, ন কালঃ অকালঃ।

৪৬০। তস্মান্নুড়চি॥ ৬।৩।৭৪।

অচি পরে লুপ্ত নকারাৎ তস্মাৎ অকারাৎ নুট্ স্যাৎ।

স্বরবর্ণ পরে থাকিলে সেই লুপ্তনকার নঞের পরে নুট্ হয়। (উ, ট ইত্) অনাগতঃ, অনাদরঃ, অনাতপঃ, অনাদিঃ অনায়াসঃ, অনন্তঃ, অনীশ্বরঃ, অনঘঃ।

৪৬১। কুগতি প্রাদয়ঃ। ২।২ ১৮।

সমর্থ পদের সহিত কুৎসিতার্থ অব্যয়, গতিসংজ্ঞক ও প্র প্রভৃতি উপসর্গের সমাস হয়। কু (কুৎসিতঃ) পুরুষঃ; শুক্লীকৃত্য, সংকৃত্য অলংকৃত্য, প্রাহ্নঃ প্রদক্ষিণম্।

৪৬২। উপপদমতিঙ্। ২।২।২৯।

সমর্থৈঃ সহ উপপদং সমস্যতে, নতু তিঙন্তম্।

সমাসযোগ্য পদের সহিত উপপদের সমাস হয়; কিন্তু তিঙন্ত পদের সহিত সমাস হয়না। কুম্ভং করোতি ইতি কুম্ভকারঃ, প্রিয়ং বদতি ইতি প্রিয়ংবদঃ, অগ্রে সরতি ইতি অগ্রসরঃ।

৪৬৩। ক্ত্বা চ। ২। ২। ২২।

ক্ত্বাপ্রত্যয়ান্ত পদের সহিত তৃতীয়ান্তাদি পদের বিকল্পে সমাস হয়। উচ্চৈঃ কৃত্য উচ্চৈঃ কৃত্বা,

৪৬৪। তৎপুরুষস্যাঙ্গুলেঃ সংখ্যাব্যয়াদেঃ। ৫। ৮। ৮৬।

সমাসে সংখ্যা ও অব্যয়ের পরবর্ত্তী অঙ্গুলি শব্দের উত্তর অচ্ হয়। দ্বেঅঙ্গুলীপ্রমাণমস্য দ্ব্যঙ্গুলম্, নির্গত মঙ্গুলিভ্যঃ নিরঙ্গুলম্।

৪৬৫। অহঃ সর্ব্বৈকদেশসংখ্যাতপুণ্যাচ্চ রাত্রেঃ॥ ৫। ৪। ৮৭।

সমাসান্তেভ্যঃ অহঃপ্রভৃতিভ্যঃ অচ্ স্যাৎ।

অহন্ সর্ব্ব, একদেশবাচক, সংখ্যাবাচক, ও পুণ্যশব্দের পরবর্ত্তী রাত্রিশব্দের উত্তর অচ্ হয়। (চ—ইত্) অহশ্চ রাত্রিশ্চ অহোরাত্রঃ। সর্ব্বা রাত্রিঃ—সর্ব্বরাত্রঃ। পূর্ব্বং রাত্রেঃ পূর্ব্বরাত্রঃ। দ্বয়োঃ রাত্র্যোঃ সমাহারঃ দ্বিরাত্রম্ এবং ত্রিরাত্রম্ পঞ্চরাত্রম্ পুণ্যা রাত্রিঃ পুণ্যরাত্রঃ। অতিক্রান্তো রাত্রিম্ অতিরাত্রঃ।

৪৬৬। অহ্নোঽহ্ন এতেভ্যঃ॥ ৫। ৪। ৮৮।

সর্ব্বাদিভ্যঃ পরস্য অহন্ শব্দস্য অহ্নঃস্যাৎ

সমাসান্ত অচ্ প্রত্যয় পরে থাকিলে সর্ব্বাদিশব্দের পরস্থিত অহন্ শব্দস্থানে অহ্ন হয়। সর্ব্বাহ্নঃ পূর্ব্বাহ্নঃ সংখ্যাতাহ্নঃ দ্বয়োরহ্নোর্ভবঃ কালাড্-ঠঞ্ দ্বিগোর্লু্গনপত্যে ইতি লুক্ দ্ব্যহ্নঃ।

৪৬৭। নসংখ্যাদেঃ সমাহারে। ৫। ৫। ৪ ৮৯॥

সমাহার প্রতীতৌ সংখ্যাপূর্ব্বকস্য অহন্‌শব্দস্য অহ্লাদেশো ন স্যাৎ। সমাহার বুঝাইলে সংখ্যাপূর্ব্বক অহন্ শব্দেরস্থানে অহ্ল হয় না। দ্বয়োরহ্নোঃ সমাহারঃ দ্ব্যহঃ, ত্র্যহঃ, দশাহঃ।

৪৬৮। উত্তমৈকাভ্যাঞ্চ ॥ ৫। ৪। ৯০।

উত্তমশব্দোঽত্র পুণ্যপরঃ

পুণ্যশব্দাৎ একশব্দাচ্চ পরস্য অহন্ শব্দস্য অহ্লাদেশো ন স্যাৎ

পুণ্য ও একশব্দের পরস্থিত অহন্ শব্দস্থানে অহ্ল হয় না। পুণ্যাহম্ .একাহঃ।

৪৬৯। রাজাহঃসখিভ্যষ্টচ্ ॥ ৫। ৪। ৯১।

সমাসান্ত রাজন্ প্রভৃতিভ্যঃ টচ্ স্যাৎ।

সমাসে রাজন্ অহন্ ও সখিশব্দের উত্তর টচ্ হয় (ট্ চ্ ইৎ)

৪৭০। অহ্লষ্টখোরেব। ৬। ৪ ১৪৫।

ট ও খ প্রত্যয়েই অহন্ শব্দের টিলোপ হয়।

মহারাজঃ পশুরাজঃ, উত্তমাহঃ, প্রিয়সখঃ, বিবুধসখঃ।

৪৭১। দ্বিত্রিভ্যামঞ্জলেঃ। ৫। ৪। ১০২।

আভ্যাং পরাৎ অঞ্জলিশব্দাৎ টচ্ স্যাৎ।

দ্বিগুসমাসে, দ্বিওত্রিশব্দের পরস্থিত অঞ্জলিশব্দের উত্তর বিকল্পে টচ্ হয়। দ্ব্যঞ্জলং দ্ব্যঞ্জলি। ত্র্যঞ্জলং ত্র্যঞ্জলি।

৪৭২। দ্ব্যষ্টনঃ সংখ্যায়ামবহুব্রীহ্যশীত্যোঃ। ৬। ৩। ৪৭।

বহুব্রীহি ভিন্ন সমাসে, অশীতি শব্দ পরে না থাকিলে দ্বি ও অষ্টন্ শব্দের অন্তে আ হয়। দ্ব্যধিকা দশ দ্বাদশ। অষ্টাদশ, অষ্টাবিংশতিঃ। বহুব্রীহৌ দ্বিত্রাঃ, দ্ব্যশীতিঃ।

৪৭৩। ত্রেস্ত্রয়ঃ। ৬। ৩। ৪৮।

ত্রি স্থানে ত্রয়স্ হয়। ত্রয়োদশ ত্রয়োবিংশতিঃ।

যু রু ক্ষু শী স্নু নু ক্ষু শ্বি ডী শ্রি বৃঙ্ বৃঞ্ ভিন্ন একস্বর স্বরান্ত ধাতুর ইট্ হয় না। অর্থাৎ একস্বর স্বরান্ত মধ্যে এগুলিরই ইট্ হয়। অন্য ধাতুর হয় না।

শক্ল্ পচ্ মুচি রিচ্ বচ্ বিচ্, সিচ্ প্রচ্ছি ত্যজ্ নিজির্ভজঃ।
ভন্জ্ ভুজ্ ভ্রস্জ্ মস্জি যজ্ যুজ্ রুজ্, রন্জ্ বিজির্ সন্জ্ স্বন্জ্ সৃজঃ॥

কান্ত চান্ত ও জান্ত মধ্যে কেবল শক্‌প্রভৃতিই অনিট্।
অদ্ ক্ষুদ্ খিদ্ ছিদ্ তুদিন্নুদঃ, পদ্য ভিদ্, বিদ্যতি বিদঃ।
শদ্‌সদী স্কন্দতি স্বিদ্যৌ, হদি ক্রুধ্ ক্ষুধি বুধ্যতী।
বন্ধি যুধ্ রাধ্যতিরুধী ব্যধ্ শুধঃ সাধি সিধ্যতী॥
অদ্ প্রভৃতি দান্ত এবং ক্রুধ প্রভৃতি ধান্ত ধাতু অনিট্।
মন্যহন্নাপ্ ক্ষিপচ্ছুপি তপ্ তিপ তৃপ্যদৃপ্যতী।
লিপ্ লুপ্ বপ্ শপ্ স্বপ্ সৃপীযভ্ রভ্ লভ্ গম্‌নম্ যমো রমিঃ।

নান্ত মধ্যে মনহন, পান্তমধ্যে আপ প্রভৃতি, ভান্তমধ্যে যভ্ প্রভৃতি এবং মান্ত মধ্যে গমাদি ধাতু অনিট্।

ক্রুশিদন্‌শিদিশী দৃশ্ মৃশ্ রিশ্ রুশ্ লিশ্ বিশ্ স্পৃশঃ কৃষিঃ।
তুষ্ ত্বিষ দুষ্ দ্বিষ্ পিষ্ পুষ্ বিষ্ শিষ্ শুষ্ শ্লিষ্যতয়ো ঘসিঃ।
বসতির্দহ্ দিহি দুহো নহ্ মিহ্ রুহ লিহ বহিস্তথা॥

ক্রুশ্ প্রভৃতি শান্ত, কৃষ্ প্রভৃতি ষান্ত, সান্ত মধ্যে কেবল ঘস্ ও বস্ এবং দহপ্রভৃতি হান্ত ধাতু অনিট্।

৬৮৫। কৃ সৃ ভৃ বৃ স্তু দ্রু স্রু শ্রু বো লিটি। ৭। ২। ১৩।
লিট্ বিভক্তিতে কেবল কৃ প্রভৃতি ধাতুই অনিট্ অন্য সকল ধাতুরই ইট্ হয়। চকৃব বভৃব।

৬৮৬। সনিগ্রহ গুহোশ্চ। ৭।২।১২।

সন্ নিমিত্তক গ্রহ গুহ ও উগন্ত ধাতু অনিট হয়। জিঘৃক্ষতি জুঘুক্ষতি।

৬৮৭। সনীবন্তর্দ্ধ ভ্রস্‌জ্ দম্ভু শ্রিস্ব যূর্ণু ভরজ্ঞপিসনাম্। ৭।২।৪৯।

সন্ নিমিত্তক ইবন্ত ও ঋধ্ প্রভৃতি ধাতু অনিট্। দিব্ দুদ্যূষতি দিদেবিষতি।

৬৮৮। সেহ সিচি কৃত্ চৃত ছৃদ্ তৃদ্ নৃতঃ। ৭।২।৫৭।

সিজ্ ভিন্ন সাদি আর্দ্ধধাতুকের আদিতে বিকল্পে ইট্ হয়। নর্ত্তিষ্যতি নর্ৎস্যতি।

৬৮৯। রধাদিভ্যশ্চ। ৭।২ ৪৫।

রধ্ নশ্ তৃপ্ দৃপ্ দ্রুহ্ মুহ প্রভৃতির বিকল্পে ইট্ হয়। ররন্ধিব রেধ্ব।

---

## সুট্ প্রকরণম্।

৬৯০। সুট্ কাৎপূর্ব্বঃ। ৬।১।১৩৫।

কৃ ধাতুর ককারের পূর্ব্বে সমাদি উপসর্গের পরে সুট্ হয়। সঙ্কস্কার।

৬৯১। সম্পর্য্যুপেভ্যঃ করোতৌভূষণে। ৬। ১। ১৩৭।

৬৯২। সমবায়েচ। ৬। ১। ১৩৮।

সম ও পরিপূর্ব্বক কৃধাতুর ভূষণ ও সমূহার্থে সুট্ হয়। সংস্করোতি ভূষয়ন্তী ত্যর্থঃ সংস্কুর্ব্বন্তি সঙ্ঘী ভবন্তীত্যর্থঃ।

৬৯৩। উপাৎপ্রতিযত্ন বৈকৃত বাক্যাধ্যাহারেষু চ। ৬।১।১৩৯।

পূর্ব্বোক্ত ও প্রতিযত্নাদি অর্থে উপপূর্ব্বক কৃধাতুর সুট্ হয়। উপস্কৃতং ভুঙ্‌ক্তে।

৬৯৪। বিকৃতৌ লবণে। ৬। ১। ১৪০।

ছেদনার্থে উপপূর্ব্বক কৃ ধাতুর স্ট্ হয়। উপস্কিরতি।

"হিংসায়াম্প্রতেশ্চ" প্রতিস্কিরতি অপস্কিরতে।

"অপরস্পরাঃ ক্রিয়াসাতত্যে"

৬৯৫। গোষ্পদং সেবিতা সেবিত প্রমাণেষু। ৬। ১। ১৪৫।

সেবেতে—গোভিঃ সেবিতো গোষ্পদঃ, অসেবিতে—অগোষ্পদানি অরণ্যানি, প্রমাণে—গোষ্পদমাত্রং ক্ষেত্রম্।

"আস্পদঃ প্রতিষ্ঠায়াম্" "আশ্চর্য্য মনিত্যে" "অপস্করো রথাঙ্গম্"। "পারস্কর প্রভৃতীনিচ সংজ্ঞায়াম্" তস্করঃ বনস্পতিঃ প্রায়শ্চিত্ত মিত্যাদি।

## দ্বিত্ব বিধিঃ।

৬৯৬। অচোরহাভ্যাং দ্বে। ৮। ৪। ৪৬।

স্বরবর্ণের পরবর্ত্তী রেফ ও হকারের পরস্থিত যর্ বর্ণের দ্বিত্ব হয়। সর্ব্বঃ শৌর্য্যম্। নহ্য্যস্তি।

৬৯৭। নাদিন্যাক্রোশে পুত্রস্য। ৮। ৪। ৪৮।

আদিনী শব্দ পরে থাকিলে পুত্র শব্দের দ্বিত্ব হয় না। পুত্রাদিনী ত্বমসি পাপে। "দীর্ঘাদাচার্য্যাণাম্" দ্বিত্বং ন। দাত্রংপাত্রম্।

---

## সমাপ্তঃ পাণিনিসারঃ।